# তারাশঙ্কর স্মৃতিকথা

## প্রথম খণ্ড

তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়




নিউ বেঙ্গল প্রেস (প্রাঃ) লিঃ
৬৮, কলেজ স্ট্রীট
কলকাতা-৭০০ ০৭৩,

# সূচীপত্র

# ভূমিকা

বোধহয় ১৯৩০ সালের আগেকার কথা। কল্লোল দল ভাগ হয়ে গিয়েছে। কল্লোলের লেখকদের কেউ কেউ কালিকলম নামে আর একটি পত্রিকা প্রকাশ করছেন। কলেজ স্ট্রীট মার্কেটের দোতলায় তার দপ্তর। সম্পাদকদের মধ্যে একজন ছিলেন মুরলীধর বসু। তিনি ভবানীপুরের মিত্র ইনস্টিটিউশন স্কুলের শিক্ষক। তাঁর নাম এখন আর বিশেষ কেউ জানে না। তিনি আমাকে বললেন, 'তুমি অমুখ তারিখে আপিসে এসো। তারাশঙ্কর বলে ছেলেটির সঙ্গে তোমাকে পরিচয় করিয়ে দেব।' সেই তারিখে কলেজ স্ট্রীট মার্কেটের দোতলায় উঠলুম। কিন্তু তারাশঙ্কর সেদিন আসেন নি। পরে তাঁর সঙ্গে অনেকবার দেখা হয়েছে। প্রত্যেকবারই মুরলীধরবাবুর বর্ণনার কথা মনে হয়েছে। তারাশঙ্করবাবুকে বহুদিন পর্যন্ত, যা তাঁর বয়স তার চেয়ে অনেক কম মনে হ'ত। অনেকদিন পর্যন্ত প্রৌঢ় বয়স তাঁর চেহারায় কোনও ছাপ ফেলতে পারে নি। অনেক বয়স পর্যন্ত তাঁকে নবীন যুবক না হলেও যুবক বলে চালিয়ে দেওয়া যেত। তাঁর একাধিক আত্মজীবনীতে তারাশঙ্কর পরিণত বয়সের চেয়ে প্রথম বয়সের সাহিত্যজীবনের কথাই বেশি বলেছেন। বেশির ভাগ লেখকই এক অর্থে বয়সের হিসাবের বাইরে বলা যেতে পারে। পরিণত বয়সেও অনেকে তাঁরা নিজেদের শৈশব, কৈশোর ও যৌবনের দিনগুলিকে আস্বাদন করতে পারেন। সেই স্বাদ তাঁদের রচনায়, কবিতায়, গল্পে ও উপন্যাসে ফিরে ফিরে আসে। যাঁরা স্মৃতিকথা লিখেছেন তাঁরা তো বটেই। যাঁরা লেখেন নি, তাঁদেরও চিঠিপত্রে তার বহু ইঙ্গিত পাওয়া যায়। রবীন্দ্রনাথের কথা ছেড়ে দিচ্ছি। তিনি স্পষ্ট করে সব সময় সব কথা বলেন নি। কবিদের স্বভাবই এই। আমরা কখনো কখনো সেই অস্পষ্ট রেখা পড়তে চেয়েছি। কখনো য :মনে করতে ভালবাসি সেই পছন্দসই চিন্তা কিংবা ভাললাগাকে তাঁর উপর আরোপ করেছি। পরবর্তীকালের লেখকদের মধ্যে উপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়ের আত্মজীবনীর কথা অনেকের মনে পড়বে। বলাইচাঁদ মুখোপাধ্যায় ও বিভূতিভূষণ মুখোপাধ্যায়ের জীবনীকথা কিছুদিন পূর্বে বেরিয়েছে। শিবরাম চক্রবর্তীর 'ঈশ্বর পৃথিবী ভালবাসা' লেখবার পর চার বছর হয়ে গিয়েছে। পড়বার সময় তাঁর লেখা একাধিক গল্প মনে পড়বে এবং 'বাড়ি থেকে পালিয়ে' উপন্যাস। কিন্তু একে কি প্রচলিত প্রথার জীবনস্মৃতি বলব? হেমেন্দ্রকুমার রায় টুকরো টুকরো করে তাঁর সময়ের পরিচিত চরিত্রদের পরিষ্কার ছবি এঁকেছেন। সজনীকান্ত দাসও আত্মস্মৃতি লিখেছিলেন। তার স্বাদ আলাদা। মনীশ ঘটকও অল্প লিখে গিয়েছেন, কিন্তু সে লেখা একটু ছন্নছাড়া। প্রবোধকুমার সান্যালের 'বনস্পতির বৈঠক' একটি সাপ্তাহিক পত্রিকা বেরিয়ে যথেষ্ট সমালোচনার খোরাক জুগিয়েছিল। পরে কিঞ্চিৎ পরিবর্তিত আকারে পুস্তকাকারে বেরিয়েছে। প্রবোধকুমারের বই অবশ্যই তাঁর স্মৃতিকথা এবং প্রথম যখন প্রকাশিত হয়েছিল তখনই মনে হয়েছিল বেশিমাত্রায় স্মৃতিনির্ভর।

এটি অবশ্য শুধু তাঁর সাহিত্যজীবনের চিত্র নয়, সাহিত্য ছাড়াও সমসাময়িক কালকে ধরে রাখবার চেষ্টা। যাঁদের এক সময় অতি আধুনিক সাহিত্যিক বলা হত, তাঁদের মধ্যে অচিন্ত্যকুমার সেনগুপ্ত, বুদ্ধদেব বসু ও অল্পদিন আগেকার লেখা বিষ্ণু দে ও সমর সেনের সংক্ষিপ্ত স্মৃতিচারণের কথা পাঠকদের মনে পড়বে। সুধীন্দ্রনাথ দত্তও তাঁর সময়কার কথা লিখেছিলেন কিন্তু সে বিবরণ অসম্পূর্ণ, এবং বাংলাভাষায় লেখা নয়। অচিন্ত্যকুমার সেনগুপ্ত যাকে তাঁদের যুগ অর্থাৎ কল্লোল যুগ বলেছেন তাকে স্পষ্ট করে দেখাতে চেয়েছিলেন। দীনেশরঞ্জন দাশ যিনি কল্লোলের সম্পাদনা করতেন, তাঁর কথা অনেকের মনে নেই। সম্পাদনার কাজ ছাড়াও তাঁর অন্য বহুবিধ গুণ ছিল। তার মধ্যে অভিনয় একটি। পরবর্তী জীবনে সিনেমার নেশা তাঁকে কল্লোল থেকে দূরে সরিয়ে এনেছিল। তাঁর সঙ্গে তারাশঙ্করের প্রথম সাক্ষাৎ খুব প্রীতিকর হয় নি। সম্ভবত দুজনই মানুষ চিনতে ভুল করেছিলেন। সেখানে আরও উপস্থিত ছিলেন শৈলজানন্দ মুখোপাধ্যায় ও নৃপেন্দ্রকৃষ্ণ চট্টোপাধ্যায়। সেদিন যে দৃশ্যের অবতারণা হল সেটা এমন কিছু বিচিত্র নয়। কিন্তু তারাশঙ্কর কল্লোল গোষ্ঠীর সঙ্গে নিজেকে খাপ খাওয়াতে পারলেন না। কেবল মুরলীধর বসুকে দেখে মনে হল 'কতকালের জানাশোনা'।

কলেজ স্ট্রীট মার্কেটের দোতলায় প্রতি বৃহস্পতিবার বসত 'বারবেলার আসর'। এই আসরে পরিচয় হল সরোজকুমার রায়চৌধুরী, শশাঙ্ক চৌধুরী, কিরণকুমার রায় ও সুবোধ রায়ের সঙ্গে। এ আসরেও তারাশঙ্কর যা আশা করেছিলেন তা পেলেন না। তিনি মনে করেছিলেন এটি হবে সাহিত্যপাঠ ও সমালোচনার আসর, আবিষ্কার করে আশ্চর্য হলেন এ সাহিত্যিকদের গল্পগুজব করবার বৈঠক। এই আসরে গিয়ে প্রথম দিন এই জন্য তাঁর মন স্বাচ্ছন্দ্যবোধ করে নি। তাহলেও সাহিত্যের বাঁধা সড়কে এই তাঁর পদার্পণ। সাহিত্যলক্ষ্মী এই সময় থেকে তাঁর প্রতি সস্নেহ দৃষ্টিপাত করেছিলেন। অল্পদিনের মধ্যে তিনি অনেকগুলি ভাল গল্প লিখেছিলেন-- যেমন জলসাঘর, মুটু মোক্তারের সওয়াল, নারী ও নাগিনী, মেলা যা তাঁর পাঠকরা মনে করে রেখেছেন। একটি বড় লাভ তাঁর শান্তিনিকেতনে রবীন্দ্রনাথের সঙ্গে পরিচয়।

তারাশঙ্কর তাঁর জীবনের প্রথম অধ্যায়কেই একটু বড় করে এঁকেছেন। তাই তাঁর উদ্দেশ্য ছিল। যে-সব বইয়ের জন্য পরবর্তীকালে তিনি বিখ্যাত হয়েছেন, যেমন—চৈতালী ঘূর্ণী, কালিন্দী, কবি, গণদেবতা, নাগিনী কন্যার কাহিনী, আরোগ্য নিকেতন সেই সব গল্পের ছাঁচ কিংবা বিভিন্ন চরিত্রগুলির আদল তাঁর 'সাহিত্য-জীবনে' পাওয়া যাবে। উত্তরবাংলা, পূর্ববাংলার পদ্মার তীরের গ্রাম, যশোর ও খুলনা, হুগলী জেলা বর্ধমানের শহর ও গ্রাম এ সবের সঙ্গে বাঙালী পাঠকের আগে থেকে পরিচয় ছিল। কিন্তু বীরভূমের সঙ্গে পরিচয় হয়েছে বিলম্বে, ১৯২৫-২৬-এর পর থেকে, এ কথা বললে বোধহয় ভুল হয় না।

তারাশঙ্কর লাভপুর গ্রামের কোনও কোনও বাড়ির জামাইদের কথা বলেছেন যাদের থিয়েটারের নেশা ছিল। সকাল বেলায় বাড়ি অর্থাৎ শ্বশুর বাড়ি থেকে বেরিয়ে কোনও দোকান ঘরে বসে থিয়েটারের 'পার্ট' লিখতেন, এবং ভাবী অভি-

নেতাদের সন্ধানে থাকতেন। প্রায় প্রত্যেক শহরেই এই রকম থিয়েটার পাগল দেখা যেত। তারাশঙ্করের নিজের এ বিষয়ে উৎসাহের কথা তাঁর আত্মস্মৃতিতে আছে। লাভপুর নির্মলশিব বন্দ্যোপাধ্যায়ের জন্মস্থান। তিনি তারাশঙ্করের আত্মীয়। একসময় তাঁর নাটক কলকাতার রঙ্গমঞ্চে খুব জনপ্রিয় হয়েছিল। তারাশঙ্করের ছোটগল্প নুটু মোক্তারের সওয়ালের পরিবর্তিত নাট্যরূপ 'দুইপুরুষ' বহুদিন ধরে মঞ্চে প্রশংসার সঙ্গে অভিনীত হয়েছে।

এই বহু প্রশংসিত নাটকটিকে রঙ্গমঞ্চে অভিনয়ের ব্যবস্থা করতে গিয়ে যে দুঃখ এবং অনাদর পেতে হয়েছে তারাশঙ্কর তার কথা সবিস্তারে বর্ণনা করেছেন। যাকে 'কমার্শিয়াল থিয়েটার' বলা হয় তার গৌরব এখন আর আগেকার মতো নেই। কিন্তু নাটক নির্বাচনের রীতির যে পরিবর্তন হয়েছে তা মনে হয় না। তখন রীতি ছিল পরিচিত উপন্যাসগুলিকে নাট্যরূপ দিয়ে অভিনয় করা। এই প্রথায় অনেক সময় ব্যবসার দিক থেকে ফল ভাল ফলেছে।

অপেক্ষাকৃত অল্পসময়ে তারাশঙ্কর 'মারাঠা তর্পণ' বলে একটি নাটক লিখেছিলেন। নাম শুনলে মনে হয় তাতে 'sound and fury'র অংশ কিছু কম ছিল না। থিয়েটারের কর্তারা এটিকে মঞ্চস্থ করতে তখন উদ্গ্রীব ছিলেন না। পরিণত বয়সে তিনি সেই সময়ের ইতিহাস অর্থাৎ পানিপথের তৃতীয় যুদ্ধের ঘটনা নিয়ে একটি বড় নাটক লিখেছিলেন ইতিহাসের বড় পটভূমিতে। প্রধান চরিত্র দুটি আহমেদ শাহ্ আবদালী ও তৃতীয় পেশোয়া বালাজী বাজী রাও। দেশ পত্রিকায় বেরিয়েছিল কয়েক সপ্তাহ ধরে। কিছু দিন পরে স্টার থিয়েটারে অভিনীত হল, বালাজী রাও নামে। শ্রীযুক্ত মহেন্দ্র গুপ্ত ছাড়া তখন স্টার থিয়েটারে নামকরা অভিনেতা তেমন কেউ ছিলেন না। অভিনেত্রীও নন। তাহলেও জনসমাগম যথেষ্ট হয়েছিল। খবরের কাগজে বিরূপ সমালোচনাও হয় নি। খানিকটা রসিকতা করতে গিয়ে আমি এর মধ্যে জড়িয়ে পড়লাম। অনেকদিন ধরে সেই স্মৃতি আমাকে পীড়া দিয়েছে, কাজেই পরিষ্কার করে বলা দরকার। কয়েক সপ্তাহ অভিনয় হবার পর সংবাদপত্রে একজন সুপরিচিত সাংবাদিকের স্বাক্ষরে একটি চিঠি বের হল। তাতে অভিনয়ের প্রশংসার পরে এই ধরনের কথা ছিল এমন প্রকৃত ঐতিহাসিক নাটক আর কখনও লেখা হয় নি। নাটকে কোনও ঐতিহাসিক ত্রুটি খুঁজে পাওয়া যাবে না। সে পঁচিশ-ত্রিশ বছর আগেকার কথা। রবীন্দ্রনাথ লিখেছিলেন প্রথম শৃঙ্গোদ্গমে কোনও কোনও প্রাণীর স্বভাব হয় যে সে সব জিনিসের সঙ্গে শৃঙ্গের শক্তি পরীক্ষা করে। আমার শৃঙ্গোদ্গম বহু পূর্বে হয়ে গিয়েছিল, কিন্তু স্বভাব তখনও যায় নি। আমি খবরের কাগজে চিঠি লিখলাম নাটকটিকে আর যাই হোক ঐতিহাসিক ত্রুটি থেকে মুক্ত এ কথা বলা চলে না। বাংলা নাটক আমাদের ইতিহাসের প্রথম পাঠ শিখিয়েছে, ইতিহাসের ভুলও কিছু শিখিয়েছে। মুঘলযুগের একমাত্র বাংলা নাটক যা ইতিহাসের ভুল থেকে মুক্ত বলে মনে হয়, সে হচ্ছে তখ্ত-ই-তাউস, প্রেমাঙ্কুর আতর্থীর লেখা; জাহান্দার শাহর স্বল্পস্থায়ী রাজত্বের কাহিনী নিয়ে। নাটকের প্রযোজনার ত্রুটি ছিল কিছু তার জন্য নাট্যকার দায়ী ছিলেন না।

ত্রুটিহীনতার দাবী অবশ্য তারাশঙ্কর নিজে করেন নি। কিন্তু শুনেছি সমালোচনাটি পড়ে তিনি ক্ষুব্ধ হয়েছিলেন। কয়েক বছর পরে দিল্লী থেকে কলকাতার পথে একটি বড় স্টেশনে, বোধহয় কানপুরে, আমাদের দেখা হল। তিনি কখন ট্রেনে উঠেছিলেন জানি না। সস্নেহে তাঁর কামরায় আমাকে আমন্ত্রণ করে মিষ্টান্ন বিতরণ করলেন। মিষ্টান্ন আমার প্রিয় নয়, কিন্তু সেই সময় তাঁর দেওয়া উপহার প্রত্যাখ্যান করতে ইচ্ছা হল না। যদি বা কিছু অম্ল রস কোথাও সঞ্চিত হয়ে থাকে সেদিনের মিষ্টান্নের মাধুর্যে দূর হয়ে গিয়েছিল।

আরও অনেক বছর পরে বিশ্বভারতীর আমন্ত্রণে তারাশঙ্কর শান্তিনিকেতনে এসেছিলেন। এই তাঁর শেষ শান্তিনিকেতনে আসা। পূর্বে এসেছিলেন কবির আহ্বানে পঁয়ত্রিশ বছর আগে। কবি তাঁর 'রাইকমল' ও 'ছলনাময়ী' পড়ে বিশেষ পরিতৃপ্ত হয়ে পত্র লিখেছিলেন। তখনকার শান্তিনিকেতন যাত্রা এবং শেষবারের শান্তিনিকেতন আসার মধ্যে প্রভেদ ছিল। তারাশঙ্করের বক্তৃতার বিষয় ছিল রবীন্দ্রনাথ ও বাংলার পল্লী। এই উপলক্ষে 'মহাকবিকে তাঁর সাধনপীঠে প্রণাম জানাবার আবেগটিও অনুপস্থিত ছিল না।' এর কিছু পূর্বে একবার শান্তিনিকেতনে এসে নানা কারণে সুস্থ বোধ করেন নি। তাঁর প্রাথমিক বক্তৃতায় সে কথা স্পষ্ট করে বলেছিলেন। বক্তৃতার পালা সাঙ্গ হবার পর তিনি কয়েকদিন থেকে গিয়েছিলেন; মনে হয় তাঁর শেষ শান্তিনিকেতন বাস অপ্রীতিকর হয় নি। এই বক্তৃতাগুলি যখন ছোট বই হয়ে প্রকাশিত হল তখন অবিমিশ্র বিস্ময়ে লক্ষ্য করলুম তিনি গ্রন্থটি "শ্রীযুক্ত প্রতুলচন্দ্র গুপ্ত অশেষ প্রীতিভাজনেষু"কে উৎসর্গ করেছেন। মনের মধ্যে একটি কাঁটার বিরোধ কোথাও ছিল, সেটি অন্তর্হিত হয়ে গিয়েছে।

প্রতুলচন্দ্র গুপ্ত




আত্ম প্রতিকৃতি : তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়



পিসিমা ঃ  শৈলজা দেবী



মা ঃ  প্রভাবতী দেবী



জ্যেষ্ঠপুত্র
সনৎকুমার বন্দ্যোপাধ্যায়-এর
সঙ্গে তারাশঙ্কর বন্দ্যোপাধ্যায়



তারাশঙ্করের নিকটতম বন্ধু
সজনীকান্ত দাস

# এক

অসীম অনন্তকালের পথ অতিবাহন করে চলেছে মানুষের মিছিল। বছরের-পর-বছরের মাইল-পোস্ট পিছনে পড়ে থাকছে। বিরাম বিশ্রামহীন চলা। পঞ্চাশটা মাইল পিছনে ফেলে এসে বারেকের জন্য পিছনে চাইতে ইচ্ছা হল।

পাশে যারা সঙ্গী সাথী জুটেছে, যারা কেউ এসেছে—তিরিশ মাইল, কেউ বা বত্রিশ, কেউ বা পঁয়ত্রিশ—যারা ভালোবাসে—পথ চলায় যারা বহু সপ্তপদ একসঙ্গে ফেলে হয়ে উঠেছে অন্তরঙ্গ মিত্র, অনুজের সমান প্রিয়—তারা লক্ষ্য করলে পথ চলার মধ্যে আমার ভাবান্তর।

প্রশ্ন করলে—কি হল দাদা?

বললাম—কালের পঞ্চাশটা মাইল-পোস্ট ফেলে এলাম পিছনে; আজ মনে পড়ছে সেই কথা। আঁকাবাঁকা, চড়াই-উৎরাই, রুক্ষ প্রান্তর, ছায়াশীতল সমতল পার হয়ে চলেছে জীবনের রথ, আলোকে-অন্ধকারে, সুখে-দুঃখে বিচিত্র এর রূপ—সেই সব কথা মনে পড়ছে ভাই।

তারা বললে—বলুন সেই কথা। আপনার কথা।

—না। আমার কথা বলতে নেই ভাই।

—না। বলুন।

—না। আমার মা বলেছেন—নিজের পুণ্যের কথা বললে সে পুণ্য ক্ষয় হয়, কীর্তির কথা বললে সে কীর্তির বনিয়াদে ফাট ধরে; নিজের বেদনার কথা বললে নিজের অপমান করা হয়; নিজের সুখের কথা বললে অহঙ্কারের পাপ স্পর্শ করে। নিজের কথা বলা যায় শুধু একজনের কাছে।

তারা হয়তো হাসলে। হাসির কথাই যে। বিংশ-শতাব্দী বিজ্ঞানের যুগ। এই যুগে যে-একজনের কাছে নিজের কথা বলা যায় বলে অনুমান তারা করলে, তার অস্তিত্ব যে সংশয়াচ্ছন্ন হয়ে উঠেছে।

—হাসিস নে ভাই। তার কথা আমি বলিনি। আমিও যে তোদের সঙ্গী, একসঙ্গে পথ চলেছি। তোদের সামনেও যে সন্ধিক্ষণ বা উদয়লগ্নের নব আভাস দেখা দিয়েছে, আমিও যে চোখের সামনে ঠিক তাই দেখছি। আমি বলছি যে-জনের কথা, সে হলাম আমি নিজে। নিজের কাছে ছাড়া নিজের সুখের কথা,

পুণ্যের কথা, কীর্তির কথা—এ সব কথা বলতে নেই। যাঁরা অনন্যসাধারণ তাঁরা পারেন বলতে। যেহেতু না, তাঁদের অনুসরণ করেই আমাদের চলা। তাঁরা ঋষি, আদিম কাল থেকে তাঁরা বলে আসছেন তাঁদের উপলব্ধির কথা, অভয়ের বাণী—শৃন্বন্তু বিশ্বে অমৃতস্য পুত্রাঃ। আর বলে যারা একান্তই নগণ্য সাধারণ, তারা। কারণ তাদের স্পর্শবোধ আছে—অনুভবশক্তি নাই, বেদনায় চিৎকার করে কাঁদা, সুখে কলরব করে উল্লাস করা হল তাদের স্বভাবধর্ম। অনন্যসাধারণ আমি নই; অতি বিনয় করে নিজেকে নগণ্য সাধারণও মনে করি না। তাই চিৎকার করে কেঁদে, বা কলরব করে উল্লাস করে দুঃখ সুখের কথা বলতে পারব না। আমি সাধারণ মানুষ, আমার অধিকার সম্বন্ধে আমি সচেতন, আমার মর্যাদা সম্বন্ধে সজ্ঞান। তাই আমার নিজের কথা বলব শুধু নিজেকে, নিজেই দাঁড়াব নিজের কাছে বিচারপ্রার্থীর মতো এবং বিচারকের মতো, সান্ত্বনাপ্রার্থীর মতো—সান্ত্বনাদাতার মতো। তবে—

—তবে?

—তবে হ্যাঁ, বলতে পারি কিছু কথা। বলতে পারি পথের কথা অর্থাৎ কালের কথা। এই পঞ্চাশটা বছর—পঞ্চাশটা মাইল-পোস্টের কথা বলতে পারি।

—তাতেও কি আপনার কথা বলা হবে না?—হাসলে অনুজদের একজন।

—না।

—না?

—হ্যাঁ ভাই, না।

—কালের কথায় আপনি আসবেন না? আপনার কথা থাকবে না?

—আসব। থাকবে। তবু সে আমার আসা হবে না, আমার বলা কথা হবে না।

উটপাখিতে শুনেছি বালির মধ্যে মুখ গুঁজে ভাবে আমাকে কেউ দেখতে পাচ্ছে না। কথাটা সেই রকম হল না দাদা?

—ভাই, ক্ষীর-সাগরের হংসের দল, উটপাখির এ দৃষ্টান্ত ঠিক খাটে না। বিচার করে ভেবে দেখ, ক্ষীর-সাগরের রসপরিপূর্ণতার হানি না ঘটিয়ে যেটুকু জল তার সঙ্গে থাকে, সেটুকু ন্যায্য অধিকারেই থাকে। জল বলে তাকে বাদ দিতে গেলে ক্ষীর-সাগর ক্ষোয়াক্ষীরের খটখটে চড়ায় পরিণত হবে ভাই। ঐতিহাসিক প্রত্নতাত্ত্বিকেরা তীক্ষ্ণতুণ্ডতে তাকে বিদীর্ণ করে মুক্তা-প্রবাল অনেক আবিষ্কার করবেন তার ভিতর থেকে, কিন্তু হংসের দলের—তোদের বিপদ হবে, সাঁতার দেওয়া চলবে না। ক্ষীরের মধ্যে যতটুকু অধিকার, সেই অধিকারটুকু জুড়ে থাকবে আমার কথা। তার বেশি নয়।

—বেশ, মেনে নিলাম। এখন আরম্ভ করুন আপনার কথা।

১৯৪৮ সালের সেপ্টেম্বর মাস। ঠিক মাইলখানেক পিছনে—১৯৪৭ সালের আগস্ট মাসের পোস্টের উপর তে-রঙ্গা ঝাণ্ডা উড়ছে। মাঝখানে তার অশোক-চক্র। ওই ১৯৪৭ সালের জুলাই মাসেই আমি প্রবেশ করেছি পঞ্চাশের মাইলে। পিছনে ঊনপঞ্চাশটা মাইল-পোস্ট পার হয়ে ঊনবিংশ শতাব্দীতে—১৮৯৮ সালের জুলাই মাসে—বাংলা ১৩০৫ সালের ৮ই শ্রাবণ সূর্যোদয়ের ঠিক পূর্বলগ্নে আমার জীবন-

যাত্রার শুরু।/ আমাদের অঞ্চলে বলে, ব্রাহ্মমুহূর্তে সূর্য উদিত হননি, তাঁর লাল আভা ফুটেছে পূর্বদিগন্তে, এমনি সময় আমার জন্ম বলে শাস্ত্রমতে আমার জন্মদিন ৭ই শ্রাবণ। অল্প কয়েক মুহূর্তের জন্য একদিন আয়ু আমার হয় বেড়ে বা কমে গেছে।

১৮৯৮ সাল। ভারতবর্ষের দিকে দিগন্তে উড়ত তখন ইউনিয়ন জ্যাক। ভারতেশ্বরী তখন মহারানী ভিক্টোরিয়া। লোকে বলত—মহারানীর রাজত্ব। বাংলাদেশ তখন জেলায়-মহকুমায়-থানায় ভাগ হয়েছে। শিকলে ছাঁদে ছাঁদে বাঁধা, এমন বাঁধন যে এক জায়গায় টান পড়লে শিকলের সবখানে সব কড়া ঠনঠন শব্দে বেজে ওঠে। প্রাচীন রাঢ় বারেন্দ্র প্রভৃতি বিভাগের নাম মানুষ ভুলে গিয়েছে। বিস্মৃতনামা প্রাচীন রাঢ়ের এক প্রান্তে বীরভূম জেলার লাভপুর গ্রাম। আমার সূতিকাগৃহ আজও আছে। মাটির মেঝে, শক্ত পাথুরে রাঙা মাটির দেওয়াল দিয়ে গড়া উত্তরদুয়ারী কোঠাঘর আজও অটুট আছে। শুধু অটুট বললেই বোধ হয় সব বলা হয় না। ঘরখানির সামান্য পরিবর্তনের জন্য বছর কয়েক আগে খানিকটা দেওয়াল ভাঙার প্রয়োজন হয়েছিল, কোদাল টামনা শাবল হার মানলে, শেষে গাঁইতি আনা হল; দেওয়াল ভাঙল বটে, কিন্তু সেদিন যে আগুনের ফুলকি ছড়িয়েছিল গাঁইতির আঘাতে আঘাতে, তা আজও আমার চোখে ভাসছে। গাঁইতির একটা দিক ভোঁতা হয়েছিল, একটা দিক ভেঙেছিল। এরই নিচের তলা ধরে আমি প্রথম পৃথিবীর মৃত্তিকার আলিঙ্গন পেয়েছিলাম।

ভূমিষ্ঠ হবার সময় আমি নাকি খুব উচ্চ চিৎকারে কেঁদেছিলাম। আমার জীবনের কর্ম ও সাধন ফলের মধ্যে তার চিহ্ন আছে কি-না মাঝে মাঝে আজ ভেবে দেখি আমি। সে কথা থাক্। সেদিন যাঁরা সূতিকাগৃহের দুয়ারে উৎকণ্ঠিত প্রতীক্ষায় উপস্থিত ছিলেন, তাঁরা অপেক্ষাকৃত বিষণ্ণ হয়ে বলেছিলেন—যাঃ, মেয়ে হল! এত উঁচু গলা এ মেয়ের! আজও আমাদের দেশে বাড়ির গিন্নীরা বলেন—ছেলেরা ভূমিষ্ঠ হবার সময় কম কাঁদে। মেয়েরা আসে জীবনে যে কান্না তারা কাঁদবে তারই সুর ধরে! কাঁদতেই তাদের জন্ম!

লাভপুর গ্রামখানি অদ্ভুত গ্রাম। আমার জন্মস্থান—আমার মাতৃভূমি, আমার পিতৃপুরুষের লীলাভূমি বলে অতিরঞ্জন করছি না, সত্য কথা বলছি।) কালের লীলা, কালান্তরের রূপমহিমা এখানে এত সুস্পষ্ট যে বিস্ময় না-মেনে পারি না। এ গ্রামে জন্মেছি বলে নিজেকে ভাগ্যবান বলে মনে করি।

(১৮৯৮ সালে লাভপুরের সমাজে তখন দুই বিরোধী শক্তির দ্বন্দ্ব চলেছে। জমিদারপ্রধান গ্রাম। নবাবী আমল থেকে সরকার-বংশীয়েরা ছিলেন জমিদার। তাঁরা তখন বহুভাগে বিভক্ত হয়ে পড়েছেন, তাঁদের ভাঙনের উপর আরও দুটি বংশ, ওই সরকারবাবুদেরই দৌহিত্র-বংশ। এদের এক বংশ হল আমার পিতৃবংশ, দ্বিতীয়টি অন্য এক বন্দ্যোপাধ্যায় বংশ। প্রকৃতপক্ষে এই দ্বিতীয় বংশই তখন গ্রামের মধ্যে প্রধান। (ঠিক এই সময়ে—গ্রামের এক দরিদ্রসন্তান ঘর থেকে বেরিয়ে এক বিচিত্র সংঘটনের মধ্যে ইংরেজ কয়লা ব্যবসায়ীর কুঠীতে পাঁচ টাকা মাইনের

চাকরিতে ঢুকে শেষ পর্যন্ত কয়লার খনির মালিক হয়ে দেশে আবির্ভূত হলেন।) বীরভূমে জমিদারের একটা বৈশিষ্ট্য হল জমিদারীর আয়তন ও আয়ের ক্ষুদ্রতা এবং তাঁদের সংখ্যার বাহুল্য। দশ হাজার টাকা আয় যাঁদের, তাঁরা রাজাতুল্য ব্যক্তি। (আমাদের গ্রামের জমিদারের আয় পাঁচ থেকে সাত-আট হাজার। কিন্তু তাতেই তাঁদের প্রবল পরাক্রম। সমারোহ প্রচুর।) এ ছাড়া চাষের জমির সঙ্গে পঞ্চাশ থেকে পাঁচশো-হাজার-টাকা বাৎসরিক আয়ের জমিদার অনেক, হাতপায়ের আঙুলে গণা যায় না। তাঁদের পরাক্রম কম নয়। তাঁরা বলতেন—'মাটি বাপের নয়, দাপের; দাপ তো আয়ে নাই, দাপ আছে বুকে।' বুকে চাপড় মেরে তাঁরা বীর্যের দাবি ঘোষণা করে বলতেন—'আমি জমিদার।' (এঁদের সঙ্গে আরম্ভ হল লক্ষ লক্ষ টাকার মালিক এই ভাগ্যবান ব্যবসায়ীর বিরোধ।) আশ্চর্য সাহস ছিল তাঁদের। সাহসের কথায় একটি দৃষ্টান্ত মনে পড়ে গেল। এমনি এক শ-চারেক টাকা আয়ের জমিদারের বিরোধ উপস্থিত হয়েছিল বর্ধমানের মহারাজার সঙ্গে। বৈষয়িক স্বত্ব নিয়ে ফৌজদারী, পরে দেওয়ানী মামলা চলল। মুন্সেফ-কোর্ট, জজ-কোর্ট, শেষে হাই-কোর্ট। একদা এক চাকুরে বন্ধু দেশে এসে সব বৃত্তান্ত শুনে তাঁকে তিরস্কার করে বললেন—তুই কার সঙ্গে মামলা করছিস?

—কেন? বর্ধমানের রাজার সঙ্গে।

—তাঁকে তুই চোখে দেখেছিস যে মামলা করছিস? তাঁর বাড়ি দেখেছিস?

মামলাকারী হা-হা করে হেসে বলেছিলেন—বাড়ি দেখেছি, তাঁকে দেখিনি।

—তবে?

—তবে আবার কি? বর্ধমানে মহারাজা তো বর্ধমানের মহারাজা রে, ভগবান যে ভগবান—সে অন্যায় দাবি করলে তাই মানি না। বিশ বছরের বেটা মরে গেল, পরমায়ু দেয়নি ভগবান, তাই তার চিকিৎসায় টাকার শ্রাদ্ধ করে লড়াই করেছি, রাত জেগেছি; যম একদিকে টেনেছে, আমি একদিকে টেনেছি। হেরেছি। তাতে কি। এক ফোঁটা চোখের জল ফেলিনি।

লাভপুর-সমাজের নেতৃত্বের আসন নিয়ে এই বিচিত্র বিরোধ সমাজ-জীবনের নানা স্তরে বিস্তৃত হয়েছে। কীর্তির প্রতিযোগিতা চলছে মহাসমারোহের প্রকাশের মধ্যে, দ্বন্দ্ব চলছে সৌজন্য প্রকাশ নিয়ে, প্রতিদ্বন্দ্বিতা চলছে রাজভক্তি নিয়ে, প্রতিযোগিতা চলছে জ্ঞানমার্গের অধিকার নিয়ে, আবার পরস্পরের মধ্যে কলঙ্ককালি ছিটানো নিয়েও চলেছে জমিদার ও ব্যবসায়ীর মধ্যে বিচিত্র বিরোধ।

## দুই

প্রধান জমিদার-বংশ প্রতিষ্ঠা করেছিলেন মাইনর স্কুলের।

ব্যবসায়ী প্রতিষ্ঠা করলেন হাই ইংলিশ স্কুলের। মাইনর স্কুলটি উঠে গিল।

আমাদের গ্রামের গ্রামদেবতা ফুল্লরা দেবী। একান্ন মহাপীঠের অন্যতম মহাপীঠ। আসল নাম নাকি অট্টহাস। ব্যবসায়ী ধনী দেবীর প্রাচীন মন্দির

ভেঙে নূতন মন্দির করে দিলেন। জমিদার সঙ্গে সঙ্গে বাঁধিয়ে দিলেন দেবীর মন্দিরের সম্মুখে দীঘির উপর প্রশস্ত ঘাট। জমিদার-বাড়িতে জগদ্ধাত্রী-পূজার সমারোহ।

ব্যবসায়ী বাড়িতে রাধাগোবিন্দের বিগ্রহ প্রতিষ্ঠা করে রাসযাত্রায় সমারোহ করলেন।

জগদ্ধাত্রী-পূজায় পঞ্চগ্রামের ব্রাহ্মণ কায়স্থ বৈদ্য শূদ্র হরিজন ভোজন হত। মনে আছে, চারটে হিসেবে বড় বড় ছানাবড়া—আজকাল যার একটার দাম অন্তত আট আনা, প্রচুর মাছ, প্রচুর মাংস। খাইয়েদের ব্যবস্থা ধরাবাঁধা নয়, যে যত পারে. সে এক 'নাও নাও' এবং 'আর না, আর না' শব্দ। তারপর বিসর্জনের দিন বারুদের কারখানা, লাঠিয়ালদের লাঠিখেলা, প্রতিমা নিয়ে বিরাট শোভাযাত্রা; ছেলেবেলায় সে এক পরম কামনার দিন ছিল। 'দুই পুরুষ' নাটকের প্রথমেই কঙ্কনার বাবুদের বাড়িতে জগদ্ধাত্রী পূজার ধূমের কথাটা সেই স্মৃতি থেকেই এসেছে। কিন্তু কঙ্কনার বাবুদের সঙ্গে এই জমিদারবাবুদের কোনো সম্পর্ক নাই। সে কথা হোক্।

কার্তিকের শুক্লা-নবমীতে জগদ্ধাত্রী-পূজার কয়েক দিন পরেই রাস-পূর্ণিমা। ব্যবসায়ীর বাড়িতে পঞ্চগ্রাম সপ্তগ্রামের লোকদের নিমন্ত্রণ, ব্যঞ্জনের সংখ্যা এবং স্বাদুতা নিয়ে প্রতিযোগিতা। পাতায় কুলাত না, ব্যঞ্জনের তেলে নাটমন্দিরের বাঁধানো মেঝে পিচ্ছিল হয়ে যেত। সোডা ক্ষার দিয়ে মাজতে হত। মিষ্টান্নও এখানে বেশি এবং আকারেও বড় হত। তবু ব্যবসায়ী ভোজের ব্যবস্থায় এঁটে উঠতেন না। হার মানতে হত শাক্ত ব্যবস্থার কাছে বৈষ্ণব ব্যবস্থার আয়োজনকে। জগদ্ধাত্রী-পূজায় পাঁঠা বলি হত। বৎসর ধরে পোষা বড় বড় পাঁঠার মাংসের কালিয়ার ব্যবস্থায় জমিদার-বাড়ি টেক্কা মেরে থাকত। শুধু মাংসের ব্যবস্থাতেই নয়, আয়োজনের সঙ্গে রন্ধন-শিল্পের যে মুন্সিয়ানা এবং যত্নের পারিপাট্য থাকলে সামান্যকে অসামান্য করে তোলা যায়, তা যেমন জমিদার-বাড়িতে ছিল, ব্যবসায়ীর বাড়িতে তা তেমনটি ছিল না। জমিদার-কর্তা নিজে নুন মিষ্টির পরিমাণ দেখতেন, চেয়ার নিয়ে রন্ধনশালায় বসে পাচকের সঙ্গে সারারাত্রি জাগতেন, শেষ রাত্রে চাকর ক্লান্ত হয়ে ঘুমিয়ে পড়লে নিজেই তামাক সেজে খাওয়াতেন। উনানে কাঠ ঠেলতেন। সকালে মুখ ধুয়ে পূজারম্ভের পরেই বসতেন দই নিয়ে। দইকে তিনি 'আম-দইয়ে' পরিণত করতেন। আম আদা বেটে মিশিয়ে তাকে আম-সন্দেশের মতো এমন সুগন্ধযুক্ত সুস্বাদু বস্তুতে পরিণত করতে জানতেন যে লোকে ওই আম-দই খাবার জন্য উদগ্রীব হয়ে তার পালা গুনত ; কখন আসবে আম-দই? দীর্ঘদিনের রোগীও আসত, বলত, মুখটা একটু ছাড়িয়ে আসি। সে স্বাদ আজও মনে হলে আমার রসনাও সিক্ত হয়ে ওঠে।

রাধাগোবিন্দের ধাতু ও শিলাবিগ্রহ, তার বিসর্জন নাই। তাঁর ছিল রাস-পূর্ণিমার পরদিন বনভোজনের ব্যবস্থা। চতুর্দোলায় যেতেন যুগল বিগ্রহ, মশালে মশালে গ্রামের আকাশ রাঙা করে চলত মশালধারীরা, আসাসোঁটা নিয়ে চলত বরকন্দাজ, গ্রাম প্রদক্ষিণ করে গ্রামের বাইরে তাঁদের বিস্তীর্ণ বাগানে বিগ্রহ

নামাতেন। বাজি পুড়ত, লাঠিখেলা হত, সাঁওতালরা নাচত। দুই তরফের সমারোহেই দশ-বিশখানা গ্রামের লোক ভেঙে আসত। দশ-পনেরো হাজার লোক। আসলে এটা বিসর্জন উৎসবের প্রতিযোগী উৎসব বলতে ভুলেছি। জগদ্ধাত্রী-পুজোয় জমিদার-বাড়িতে দুদিন যাত্রা হত। এদিকে ব্যবসায়ীর বাড়িতে রাসে হত মাসখানেক ধরে ভাগবতের কথকতা ও যাত্রা। অনেক বার দুই বাড়িতেই হয়েছে খেমটা নাচ। না হলেই চলত না। পুজা-পার্বণে হত, অন্নপ্রাশন-উপনয়নে হত, এমন কি আমাদের গ্রামের হাইস্কুল প্রতিষ্ঠার সময় স্কুলের হলে কলকাতার মোটা দক্ষিণার খেমটা নাচ হয়েছিল।

এই ব্যবসায়ী ধনীর বাড়িতে আসত বড় বড় যাত্রার দল। সে কালের নীলকণ্ঠ শ্রীকণ্ঠ সিতিকণ্ঠ তিন ভাই আসতেন, মতি রায়ও আসতেন। অধিকাংশ সময় আসতেন আমাদের জেলার খ্যাতনামা কৃষ্ণযাত্রার অধিকারী যোগীন্দ্র মুখোপাধ্যায় তাঁর দল নিয়ে। আমাদের গ্রাম তখন জমজমাট গ্রাম। স্বচ্ছল গৃহস্থ বাড়ির যুবকের দল- তখন প্রকাণ্ড। ব্যবসায়ীটির কল্যাণে কলকাতার সঙ্গে যোগাযোগ ঘনিষ্ঠ। কলকাতার নবজীবনের সংস্কৃতির অমৃত কেউ ভৃঙ্গারে করে আনতে না পারলেও, ফ্যাশানের হুইস্কির বোতল কেস-বন্দী হয়ে গ্রামে অনায়াসে পৌঁচেছে। তারই ফলে একবার একটি ঘটনা ঘটেছিল। শ্রীকণ্ঠ ও সিতিকণ্ঠ এসেছেন রাসের বাড়িতে গাওনা করতে। লোকে লোকারণ্য, গান চলছে। কিন্তু গ্রামের কয়েকজন যুবকের গান মনঃপূত হয়নি। তাঁরা আগেই কৃষ্ণযাত্রায় অমত জানিয়েছিলেন। বল-হরি-হরিবোল অর্থাৎ যাত্রাকে গঙ্গাযাত্রা বলে ব্যঙ্গ করে আসর ছেড়ে বাইরে বেরিয়ে এসেই তাঁরা অকস্মাৎ চিৎকার করে উঠলেন—আগুন! আগুন! আগুন!

মাটির ঘরের দেশ, ঘনসন্নিবদ্ধ খড়ের চাল। চিৎকার শুনে মুহূর্তের মধ্যে আসর গেল ভেঙে। আতঙ্কিত গ্রাম্য শ্রোতার দল ছুটল আপন আপন বাড়ির দিকে।

যুবকের দল আবার হরিবোল দিয়ে উঠল—বল-হরি-হরিবোল।

নীলকণ্ঠের সহোদর—শ্রীকণ্ঠ এবং সিতিকণ্ঠ উভয়েই ছিলেন মানী লোক। তাঁরা সমস্ত বুঝলেন। এবং মাথা নিচু করে আসর ভেঙে লাভপুর থেকে বিদায় নিলেন। পরবৎসর উপযাচক হয়ে নীলকণ্ঠ, লোকে বলত 'কণ্ঠ মহাশয়', এলেন তাঁর দল নিয়ে, সঙ্গে তাঁর দুই ভাই। সে-বার তিনি গান করলেন। সে কী গান। আর সে কী জনতা! সে কী স্তব্ধতা! মানুষ হাসল, বুক ভাসিয়ে কাঁদল। কিন্তু এত অসুবিধাতেও কেউ 'আঃ' শব্দ করলে না! লাভপুরের যুবকদের উচ্ছৃঙ্খলতাকে জয় করে নীলকণ্ঠ সে-বার ফিরে গেলেন।

এমনি দ্বন্দ্বের সমারোহে সমৃদ্ধ লাভপুরের মৃত্তিকায় আমি জন্মেছি। সামন্ত-তন্ত্র বা জমিদারতন্ত্রের সঙ্গে ব্যবসায়ীদের দ্বন্দ্ব আমি দুচোখ ভরে দেখেছি। সে দ্বন্দ্বের ধাক্কা খেয়েছি। আমরাও ছিলাম ক্ষুদ্র জমিদার। সে দ্বন্দ্বে আমাদেরও অংশ ছিল।

## তিন

আমাদের রাঢ় দেশে একটা প্রবাদ বাক্য প্রচলিত আছে, লক্ষ্মী যখন ছেড়ে যান তার আগে তিনি গৃহস্থকে বলেন—'হয় চাল ছাড়, নয় আমাকে ছাড়।' গৃহস্থ চাল ছাড়তে পারে না। লক্ষ্মীই ছেড়ে যান। 'চাল' কথাটা শুনতে খারাপ, চাল কথাটার বাইরের অর্থ হয় তো বাইরের ভড়ং, কিন্তু গভীরভাবে ভেবে দেখলে জীবনের প্রতিষ্ঠার সঙ্গে, জীবনের ভিত্তির সঙ্গে ওর ঘনিষ্ঠ যোগ আবিষ্কার করা যায়। তাই প্রতিষ্ঠা যে-কালে সমাজে সম্পদের উপর প্রতিষ্ঠিত, দেউলের মাথায় চূড়ার মতো সে-কালে সম্পদরূপী ভিত নড়লে চূড়া বা চাল আপনি খসে পড়ে প্রতিষ্ঠায়, আবার চূড়ার উচ্চতার প্রতিযোগিতায় চূড়া যখন বিন্ধ্যগিরির মতো বাড়তে থাকে তখন চূড়ার ভারে ভিতও আপনি বসে পড়ে। ইট-কাঠ-পাথরের মন্দির জড়বস্তু, কিন্তু মানুষের প্রতিষ্ঠার মন্দির সজীব, তাই কোনো নূতন প্রতিষ্ঠা-বান যখন অপর সকল প্রতিষ্ঠাবানের প্রতিষ্ঠার মন্দিরকে ছাড়িয়ে নিজের ইমারৎ গড়ে, তখন পুরানো প্রতিষ্ঠার মন্দিরগুলি স্বাভাবিকভাবে সজীব বিন্ধ্যগিরির মতো থাকে। (আমরাও ছিলাম স্বল্প আয়ের জমিদার) পাখি-পর্যায়ভুক্ত হবার যোগ্যতা না থাকলেও পাখা ছিল। সুতরাং আকাশের উঁচুতে ওঠার প্রতিযোগিতায় দুর্বল ডানায় ভর দিয়েও মেতে ওঠাই এক্ষেত্রে ছিল স্বাভাবিক জীবন-ধর্ম। এই স্বাভাবিক জীবন-ধর্ম বলেই এই দ্বন্দ্ব আমাদের সংসারকেও স্পর্শ করেছিল। এই ব্যবসায়ী বাল্যজীবনে ছিলেন দরিদ্রের সন্তান : তখন আমাদের বাড়ি থেকে তাঁদের বৃত্তি বরাদ্দ ছিল। পুজার সময় আমার পিতামহদের বিচিত্র গোপন দানের একটি বিচিত্র পদ্ধতি ছিল ; তাঁরা অপরিচিত মজুর শ্রেণীর লোকের মাথায় কাপড় মিষ্টান্ন প্রভৃতি সাজিয়ে অভাবী গৃহস্থদের বাড়ি পাঠাতেন। সঙ্গে থাকত জাল চিঠি—গৃহস্থদের দূর-আত্মীয়েরা যেন তত্ত্ব পাঠাচ্ছেন। এবং লিখছেন, 'কিছু তত্ত্ব পাঠাইলাম। তোমাদের সদা সর্বদা খোঁজ লইতে পারি না বলিয়া লজ্জা পাই। যাহা হউক যৎকিঞ্চিৎ গ্রহণ করিবা।' সেই তত্ত্ব এদের বাড়িও যেত। সুতরাং তাঁদের সঙ্গে প্রতিষ্ঠার প্রতিযোগিতার দ্বন্দ্ব আমাদের সংসারকে টেনেছিল স্বাভাবিকভাবেই। আমার পিতামহ ছিলেন উকিল। সিউড়িতে ওকালতি করতেন। তাঁরা ছিলেন দূর-আত্মীয়েরা যেন তত্ত্ব পাঠাচ্ছেন। এবং লিখছেন, 'কিছু তত্ত্ব পাঠাইলাম। তোমাদের সদা সর্বদা খোঁজ লইতে পারি না বলিয়া লজ্জা পাই। যাহা হউক উকিল। মানুষও ছিলেন বিচিত্র। একবার এক স্বত্বের মামলায় তাঁর মক্কেলের হল পরাজয়। ইংরেজ জজ। জজ বলেছিলেন—ভুয়া মামলা তুমি মুখের জোরে জিতবে ব্যানার্জি? তা হয় না। তিনি অনেক বুঝিয়েছিলেন—সাহেব, এই পয়েণ্ট আপনি বুঝে দেখুন। সাহেব বুঝতে চাননি। অপমানজনক কথা বলেছিলেন।

তিনি অপমানিত হয়ে নিজে হাইকোর্টে আপীল করে সেই মামলা ডিগ্রি করেছিলেন। যেদিন খবর পেলেন, সেদিন তিনি ঢাকীকে পয়সা দিয়ে গোটা শহরে ঢাক পিটিয়ে খবরটা জানিয়েছিলেন। সেই জজ সাহেব তখন অন্য জেলায়। তাঁকেও চিঠি লিখে খবরটা জানিয়ে তবে শান্ত হয়েছিলেন।

আমার বাবা ছিলেন পিতার এক সন্তান এবং প্রৌঢ় বয়সের সন্তান। পিতামহ বিবাহ করেছিলেন তিনবার। আমার প্রথম পিতামহী ছিলেন বন্ধ্যা। গল্প শুনেছি, তিনি নাকি অপরূপ চরিত্রের মানুষ ছিলেন। জীবনে তাঁর কোনো মানুষের সঙ্গে কোনোদিন বিরোধ ঘটেনি। গড়গড়ায় তিনি নাকি তামাক খেতেন। সে গড়গড়াটি আজও আছে। আমার পিতামহ দ্বিতীয় বিবাহ করেন বাহান্ন-তিপান্ন বৎসর বয়সে। বিবাহ করবার সংকল্প প্রথম স্ত্রীর কাছে প্রকাশ করতে পারেননি। বিবাহের পর যখন বধূ নিয়ে এলেন, তাঁর প্রথমা স্ত্রীই হাসিমুখে বরণ করে ঘরে তুলে বলেছিলেন—আমায় আগে বললে যে বিয়েতে কত ধুমধাম করতাম বাবু! পিতামহ লজ্জিত হয়েছিলেন, কোনো কথা বলতে পারেননি। কয়েকদিন পর তিনি প্রথমা স্ত্রীকে ডেকে একটি টাকার থলি দিয়ে বলেছিলেন—এইটি তোমাকে দিলাম। এতে এক হাজার টাকা আছে।

তিনি বলেছিলেন—টাকা নিয়ে কি করব?

—যা খুশি তোমার। গয়না গড়িয়ো।

—গয়না তো আছে।

—আরও গড়িয়ো। কিংবা মেয়ে-মহলে মহাজনী করো। অর্থাৎ স্ত্রীলোক-মহলে টাকা ধার দিয়ো। ইচ্ছে হয় কাউকে দিয়ো। আমি দিচ্ছি 'না' বলতে নেই।

তিনি আর কোনো কথা না বলে টাকার থলিটি নিয়েছিলেন। এর দশ-এগারো মাসের মধ্যেই তিনি মারা যান। মারা যাবার পর তাঁর গয়নার বাক্স খুলে সোনা-রূপা ও নগদ সঞ্চয়ের হিসাব করতে গিয়ে সে থলিটিও পাওয়া যায়। পিতামহ থলিটি বেঁধে দিয়েছিলেন পাটের অর্থাৎ রেশমের গুচ্ছ দিয়ে। দেখা যায় সেই রেশমের গুচ্ছ, তাঁর বেঁধে দেওয়া বাঁধনটি ঠিক তেমনিই আছে। খুলে দেখা যায় এক হাজার টাকার একটি টাকা খরচ হয়নি। অথবা একটি টাকা তাতে যোগ হয়নি।

তাঁর মৃত্যুর বৎসর খানেক পরে আমার বাবার জন্ম। বেশি বয়সের একমাত্র সন্তানের প্রতি আমার পিতামহের স্নেহের দুর্বলতা ছিল অপরিসীম। দুর্বলতার আরও অবশ্য একটি কারণ ছিল। আমার পিতামহী অতি অল্পবয়সেই মারা যান। আমার বাবার বয়স তখন চার-পাঁচ। মাতৃহীন একমাত্র সন্তান অত্যন্ত আবদারে দুর্দান্ত হয়ে উঠেছিলেন। তার উপর আমার বাবার স্বাস্থ্য ছিল প্রচণ্ড সবল। সিউড়ীতে জেলা-স্কুল তখন স্থাপিত হয়েছে। সেই স্কুলের ছাত্র ছিলেন তিনি। পড়াশুনার বুদ্ধি ছিল অত্যন্ত প্রখর। তবুও তিনি অত্যন্ত অল্পবয়সে লেখাপড়া ছেড়ে দেন। এর জন্য তিনি পরে বহু অনুতাপ করেছেন। তিনি স্কুলে লেখা-পড়া অবশ্য করেননি, কিন্তু পরে ঘরে যথেষ্ট শাস্ত্র পাঠ করেছিলেন। নিজে তিনি

নিয়মিতভাবে সেকালে নিজের ডায়রি রেখে গেছেন। তাঁর ডায়রি থেকেই খানিকটা অংশ এখানে তুলে দিলাম, তা থেকেই তাঁর স্কুল ছাড়ার বিবরণ এবং পরবর্তী জীবনে প্রতিষ্ঠার দ্বন্দ্বে তাঁর মর্মপীড়ার আভাস পাওয়া যাবে। তা থেকেই পরিস্ফুট হবে সেকালের খানিকটা, যে-খানিকটার পটভূমিতে আমি বেড়ে উঠেছি—

'আমার বয়স পাঁচ বৎসর হইলে পিতা আমার হাতেখড়ি দিয়া বিদ্যাশিক্ষা দেওয়াইতে লাগিলেন। কিন্তু মাতৃহীন বালক এবং বৃদ্ধ বয়সের একমাত্র সন্তান বলিয়া বিদ্যার জন্য বা কোনো বিষয়ের জন্য কখনও কোনো শাসন করিতেন না। আপন বক্ষে রাখিয়া পালন করিতেন। আমার সাত-আট বৎসর বয়সে প্রথম বাংলা স্কুলে আমাকে ভর্তি করিয়া দেন; একখানি ঠেলাগাড়ি করিয়া স্কুলে যাইতাম। ক্রমে বীরভূম গর্ভনমেণ্ট ইস্কুলে ভর্তি হইলাম। বাল্যকালে আমার বুদ্ধি এরূপ সুতীক্ষ্ণ ছিল যে একবার মাত্র পাঠ্যপুস্তক পাঠ করিলে তাহা অভ্যস্ত হইয়া যাইত। ক্লাসে প্রথম বা দ্বিতীয় স্থান আমার নির্দিষ্ট ছিল। পরে ষষ্ঠ শ্রেণী হইতে ডবল প্রমোশন পাইয়া চতুর্থ শ্রেণীতে উঠিলাম। এই সময় আমার বয়স ষোলো এবং এই বৎসরই—১২৮৬ সালে আমার প্রথম পরিণয় হয়।...

'ষষ্ঠ শ্রেণী হইতে, ডবল প্রমোশন লইয়া চতুর্থ শ্রেণীতে উঠিয়া আমার বিশেষ পড়ার আবশ্যক ছিল। কিন্তু প্রমোশনের ২।১ মাসের মধ্যেই আমার ইস্কুলে অনেক কামাই হয়, পড়াশুনাও করা হয় না। তাহাতে আমার ক্লাসের পড়া পড়িতে একটু কষ্ট হয়। তীক্ষ্ণ-বুদ্ধি বলিয়া কোনোরূপে পড়া চালাইতেছিলাম, কিন্তু পূর্বের ন্যায় প্রথম বা দ্বিতীয় আসন রাখিতে পারিতেছিলাম না। ইহার জন্য মনে বড় কষ্ট ছিল। এই সময়ে আবার একটি কাণ্ড ঘটিল। সামার ভেকেশনে লাভপুর আসিলাম কিন্তু ইস্কুল খোলার সঙ্গে-সঙ্গে সিউড়ী যাওয়া হইল না। নবীন ভাইপোর বিবাহ মঙ্গলডিহি গ্রামে, ওই বিবাহের জন্য থাকিয়া গেলাম। ১০।১২ দিন কামাই হইয়া গেল। এই আমার জীবনের সুখ বা উন্নতির পথে কাঁটা পড়িল। এই দশ-বারো দিন কামাই আমার বিদ্যাশিক্ষার মূলে চির-কুঠারাঘাত করিল। কামাইয়ের পর ইস্কুলে গেলে গদাই গরাঞী নামে একজন মাস্টার আমার উপর খড়্গহস্ত হইয়া উঠিল। আমাকে নিত্যই তিন বার করিয়া বলিতে আরম্ভ করিল—'বাবুর বেটা বাবু—তার ওপর কুলীন, ফাল্গুন মাসে একটা বিয়ে, জ্যৈষ্ঠ মাসে একটা বিয়ে, তোমার আর লেখাপড়ার প্রয়োজন কি? যাও, লেখাপড়া ছেড়ে আরও দশটা বিবাহ কর না কেন!' নবীনের বিবাহের কথাটা সে কোনোমতেই বিশ্বাস করিত না, তাহার দৃঢ় বিশ্বাস ছিল—জ্যৈষ্ঠ মাসে বিবাহ আমিই করিয়াছি। এই বিদ্রূপ ক্রমে আমার পক্ষে অসহ্য হইয়া উঠিল। চোখ দিয়া জল পড়িত। অন্য ছেলেরা হাসিত। একদিন দুর্দান্ত ক্রোধ হইল, সে-দিন গদাই মাস্টার এই ঠাট্টাটি করিবামাত্র বই বগলে উঠিয়া দাঁড়াইয়া বলিলাম—"হ্যাঁ, বিবাহের ব্যবসা করাই আজ স্থির করিলাম, তোমার যদি কন্যা থাকে—তবে তাহাকেও বিবাহ করিতে প্রস্তুত আছি।" এই বলিয়া এক দৌড় দিয়া ইস্কুল হইতে পলাইয়া আসিলাম। বাবাকে বলিলাম—"আমাকে অন্যত্র ইস্কুলে ভরতি করিয়া দিন।" বাবা একমাত্র সন্তানকে

বিদেশে পাঠাইতে রাজী হইলেন না। বলিলেন—"এখানে আমার নিকট থাকিয়া তোমার যখন লেখাপড়া হইল না, তখন বিদেশে পাঠাইয়া কি হইবে? বাহিরে পাঠাইয়া আমিও থাকিতে পারিব না, তুমিও নষ্ট হইবে। তুমি আমার নিকট থাক, নিজেকে সংশোধন কর।"

'বুদ্ধি অর্থ অনুরাগ সমস্ত থাকা সত্ত্বেও পূর্বজন্মের কর্মফল আমাকে কৌশলে বিদ্যালয় হইতে বিতাড়িত করিয়া আমার জীবনকে সুখশূন্য করিয়া দিল। হায়, বিদ্যাহীন-জীবনে ও পশু-জীবনে প্রভেদ কি? জগতে জন্মগ্রহণ করিয়া জীব যদি স্বীয় বংশোচিত সম্মান প্রতিষ্ঠা রক্ষা করিতে না পারে তবে তাহার তুল্য দুঃখ কাহার? আমি সেই দুঃখ অহরহ ভোগ করিতেছি।...'

আমার বাবার ডায়রির আরও খানিকটা অংশ তুলে দিলেই আমার জীবনের পট-ভূমি পরিষ্কার হয়ে উঠবে। বাংলা ১৩১০ সালের মাঘ মাসে, ৮ই মাঘ ছিল সরস্বতী-পূজা। এ অংশটুকুও ওই দিনের, এবং অংশটুকু আমাকে নিয়েই। বাড়িতে সরস্বতী-পূজা আছে। সে-বার বারবেলার জন্য পূজা আরম্ভ হতে যথেষ্ট বিলম্ব ঘটেছিল। বাবা ডায়রিতে লিখেছেন—

'বারবেলার জন্য দুই প্রহরের পর ঘট আনাইয়া 'সরস্বতী মাতার অর্চনা আরম্ভ হইল। বেলা বেশি হওয়ার জন্য তারাশংকরকে বলিলাম—"বাবা জল খাও, জল খাইয়া অঞ্জলি দিলে দোষ হইবে না।" বালক বলিল—"কই, আমার তো পিপাসা পায় নাই।" বালকের দেবভক্তি—বিদ্যানুরাগ দেখিয়া মনে বড়ই আনন্দ হইল। পুষ্পাঞ্জলি দেওয়ার পর তারাশঙ্করকে জিজ্ঞাসা করিলাম—"বাবা, মাকে প্রণাম করিবার সময় কি বলিলে?" তাহাতে সে বলিল—"আমি বলিলাম—মা, আমাকে খুব বিদ্যা দাও, আমি ডাইনে বাঁয়ে ঢোল দিয়া পূজা দিব—বড় হইয়া পূজায় যাত্রা করাইব—ধুম করিব।" শুনিয়া পুলকিত হইলাম! দেখ বাবা তারাশঙ্কর—জীবনে এ কথা যেন কোনোদিন ভুলিয়ো না। অর্থের জন্য অনেক কষ্ট পাইতেছি। পৈতৃক সম্পত্তি সত্ত্বেও প্রতিষ্ঠা সম্মান রক্ষা দায় হইয়া উঠিয়াছে। বিদ্যাশিক্ষা করিয়া পৈতৃক সম্মান বংশপ্রতিষ্ঠাকে তুমি ফিরাইয়া আনিবে। বহু কীর্তি করিবে। এবং সরস্বতী মায়ের কাছে যে সঙ্কল্প করিলে তাহা বজায় রাখিবে। ব্যবসা করিয়া অর্থ প্রচুর হয়, কিন্তু তাহার মূল্য তত নয়— যত মূল্য বিদ্যাবলে উপার্জন করা অর্থের। আমার বাবার পাট তোমাকে বজায় রাখিতে হইবে। তুমি উকিল হইবে। আমার বাবা শেষ জীবনে শখ করিয়া শালের সামলা কিনিয়াছিলেন। ঐ সামলা আমি সযত্নে তুলিয়া রাখিয়াছি—ওই সামলা তোমাকে পরিতে হইবে। এখানকার শ্রেষ্ঠ ব্যক্তি হইবে।'

আরও খানিকটা তুলে দেব, তা হলেই আমার জীবনের পটভূমির একাংশ স্পষ্ট হবে। ইংরেজ রাজত্বে যাঁরা ইংরেজি শিখেছিলেন, তাঁরা ইংরেজি-না-জানা লোককে মূর্খ ভাবতেন। ইংরেজি-না-জানা লোকরাও ভাবনা-অনুভূতি আচার-ব্যবহার, এমন কি ভারতীয় শাস্ত্র ও তত্ত্বে গভীর অধিকার সত্ত্বেও নিজেদের সম্পর্কে এই অপবাদ স্বীকার করে নিতেন। না হলে আমার বাবা ইস্কুল ছেড়ে ঘরে শাস্ত্রাদি

পাঠ করে সাংস্কৃতিক জীবনকে আয়ত্ত করেছিলেন, তাতে তাঁর বিদ্যার জন্য আক্ষেপ করার প্রয়োজন ছিল না। (তিনি নিয়মিত খবরের কাগজ পড়তেন। সেকালের সাপ্তাহিক কাগজ—'বঙ্গবাসী' 'হিতবাদী'র তখন প্রবল প্রসার।) প্রকাণ্ড সাইজের কাগজ, এক পৃষ্ঠায় শুয়ে অপর পৃষ্ঠা পড়া যেত! দুখানা কাগজই আসত আমাদের বাড়ি। (এছাড়া সে-আমলে তিনি একখানি মাসিক-পত্রিকার গ্রাহক ছিলেন। পত্রিকাখানির নাম ছিল 'হিন্দু পত্রিকা'।) তাছাড়া তাঁর ছোটোখাটো একটি পুস্তক-সংগ্রহ ছিল। অধিকাংশই ধর্মগ্রন্থ। সংস্কৃত বাংলা দুই ভাষায় লিখিত শাস্ত্র তিনি পাঠ করতেন। (ভাগবত, রামায়ণ, মহাভারত ও নানা তন্ত্র তিনি কিনে সংগ্রহ করতেন এবং নিয়মিত পড়তেন। কাব্যে এবং উপন্যাসেও তাঁর অনুরাগ কম ছিল না।) তাঁর আমলের কালিদাসের গ্রন্থাবলী আমার কাছে আছে। তাঁর সংগ্রহ থেকেই আমি বঙ্কিমচন্দ্রের উপন্যাসের আস্বাদন পাই। তাঁর দিনলিপির মধ্যে প্রত্যহ দুই লাইন পুনরুক্ত হয়েছে। 'স্নানান্তে ঈশ্বরোপাসনা করিয়া আহার করিলাম—পরে বৈঠকখানায় খবরের কাগজ 'হিন্দু পত্রিকা'দি পাঠ করিলাম।' এর পরই কোনো দিন পাই—'মহানির্বাণতন্ত্র পাঠ করিলাম।' অথবা 'যোগাবশিষ্ঠ রামায়ণ পাঠ করিলাম' অথবা 'রানীভবানী নামক ঐতিহাসিক উপন্যাস পাঠ করিলাম' অথবা 'আজ কালিদাসের কাব্যরসাস্বাদন করিয়া ধন্য হইলাম।' জীবনে তাঁর একটি দার্শনিক দৃষ্টিও স্পষ্ট এবং পরিস্ফুট হয়েছিল। আমাদের গ্রামের নূতন ধনী ব্যবসায়ী একটি মজা দীঘি কাটাচ্ছিলেন, সেই দীঘিতে উঠল এক অক্ষত শিলা-মূর্তি। বাসুদেব দেবতা। এই উপলক্ষে সেদিন দশখানা গ্রামের লোক—কেউ বললে—'এই ঠাকুরই সর্বনাশ করবে, জল-শয়নে ছিলেন—মাছের লোভে ঘুম ভাঙালে, এইবার—' এই সুরের কথাই প্রবল হয়ে উঠেছিল। যারা অন্য সুরে কথা বলেছিল, তারা বলেছিল—সৌভাগ্য যোলো কলায় পূর্ণ হল। কিন্তু তার পরই মৃদুস্বরে বলেছিল—কলা পাকল।

আমার বাবার ডায়রিতে পাই—'শত শত বৎসর পূর্বে যে দেবতা সে-আমলের সেবক প্রতিষ্ঠাতার পরাজয়ের দুর্ভাগ্যের নিয়তিকে স্বীকার করিয়া নিজেও অপমানিত হইয়া পুষ্করিণীগর্ভে নিক্ষিপ্ত হইয়াছিলেন—তিনি এতকাল পরে উঠিলেন। যখন উঠিলেন তখন নূতন লীলায় প্রকট হইবেন। শঙ্খচক্রগদাপদ্ম-শোভিতহস্ত ত্রিলোকের পালক বিষ্ণু—বাবুর কীর্তির মধ্য দিয়া উদিত হইলেন। মনে হইতেছে এ গ্রামে ছোট-বড় লইয়া যে বিবাদ-কলহ চলিতেছে—তাহার চরম মীমাংসা হইয়া গেল। ত্রিলোকপালককে আশ্রয় করিয়া রায় দিয়া দিলেন যে তিনিই এখানকার লোকপালক হইবেন।'

আর এক স্থানে একদিন—নূতন ধনীর আলোকোজ্জ্বল এক সমারোহের আসর থেকে নিজের অন্ধকার-স্তব্ধ বাড়ির দিকে এসে তিনি রাত্রির অন্ধকারের গাঢ়তার দিকে চেয়ে যা ভেবেছিলেন তাই লিখেছেন—

'রাত্রির রূপ অন্ধকার, তাহার স্পর্শ শীতল, রাত্রির শেষ যামে তাহা স্পষ্ট হইয়া উঠে। চণ্ডীর মধ্যে পাই—কালরাত্রিরূপা মহাশক্তি মহিষাসুরকে মৃত্যুর

অব্যবহিত পূর্বে দেখা দিয়েছিলেন। আজিকার অমাবস্যার অন্ধকার—আমাদের চারিদিকে যেন তেমনি রাত্রির ছায়া ফেলিয়াছে।'

মোট কথা—বাস্তব সংসারের যুদ্ধক্ষেত্রে তিনি মর্মান্তিক পরাজয়ের ক্ষোভ বহনের দুঃখকে স্বীকার করেই জীবনতত্ত্বের রহস্য অনুসন্ধানের প্রবৃত্তি এবং দৃষ্টি আয়ত্ত করার চেষ্টা করেছিলেন। তিনি মারা যান অল্পবয়সে। আমার বয়স তখন আট বৎসর। কিন্তু তাঁর স্মৃতি আমার মনের উপর গভীর রেখাপাত করে গিয়েছে। তাঁর মূর্তি আজও আমার স্পষ্ট মনে আছে। অত্যন্ত বলশালী দেহ ছিল তাঁর। ব্যক্তিত্ব ছিল অসাধারণ। স্পষ্টভাষী ছিলেন। আমার প্রতি স্নেহ ছিল মাত্রাতিরিক্ত, সর্বদা কাছে রেখে এই ধরনের কথা বলে যেতেন। অধিকাংশ বুঝতাম না, কিন্তু সে-কথা তিনি ভাবতেন না। তাঁর ডায়রিখানির প্রায় প্রতিটি পৃষ্ঠায় আমার নাম আছে। আমাকে সম্বোধন করে কিছু-না-কিছু লিখে গেছেন। চোদ্দো-পনেরো বৎসর বয়স থেকে ঐ ডায়রি আমি পড়ে আসছি। আজকের দৃষ্টি দিয়ে সে-কালকে বুঝবার পক্ষে সবচেয়ে বেশি সাহায্য করেছে আমার বাবার ঐ ডায়রি। এই ডায়রি আরও একটা পরিচয় বহন করে রয়েছে। সেটা হল সে-কালের ভারতবর্ষের মানুষের উপর ইয়োরোপের সভ্যতার প্রভাব পড়ার পরিচয়। ভারতবর্ষ বা বাংলাদেশের মানুষেরা জীবনের পরিচয় বহন করে আসছে স্মৃতিতে ও শ্রুতিতে। রাজসিক রুচিতে শিলালিপি তাম্রশাসন রেখে গেছেন রাজন্যবর্গ —গৃহচ্ছদে, মন্দিরে, পোড়ামাটির ফলকের লেখায় বা ঘরের কাঠের ষড়দলে সন তারিখ নাম আছে, তবু এ দেশে জীবনান্তে দেহকে ছাই করে সমস্ত কিছু মুছে দিয়ে যাওয়াই রীতি। কবিদের কাব্যে নিজের পরিচয় দেওয়া আছে, দীঘির নামেও কীর্তিমানেরা নাম জুড়ে রেখে গেছেন, কিন্তু আত্মজীবনের কথা লেখার রেওয়াজ ছিল না। ভালো-মন্দর বিচার করছি না। সত্য স্বভাবের কথা বলছি। ইংরিজি সভ্যতার প্রভাবেই ডায়রি লেখার রেওয়াজ এসেছিল। ইংরিজি শিক্ষায় পারদর্শিতা লাভ না করলেও আমার বাবার উপর তা পড়েছিল। আমাদের গ্রাম থেকে সাত মাইল দূরে কীর্ণাহার। সেখানকার জমিদার স্বর্গীয় শিবচন্দ্র সরকার মহাশয় ছিলেন মহর্ষি দেবেন্দ্রনাথের বন্ধু, পুণ্যাত্মা ভূদেব মুখোপাধ্যায়ের বৈবাহিক। তিনি আমার পিতামহের বয়সী। তিনি ডায়রি রাখতেন। বোধহয় আমাদের অঞ্চলে ডায়রি-লেখক হিসাবে তিনিই প্রথম ব্যক্তি। শিবচন্দ্রবাবুই আমাদের অঞ্চলে প্রথম হাইস্কুল স্থাপন করেন—জেলার মধ্যে বোধহয় দ্বিতীয় হাইস্কুল। প্রথম হাইস্কুল সিউড়ী শহরের গবর্নমেণ্ট স্কুল।

বাবার ডায়রিতেও স্পষ্ট এবং সে-কালের শ্রুতি ও স্মৃতিতেও প্রমাণ রয়েছে যে, তখনকার কালের মানুষ ইংরাজের রাজত্বে ইংরিজি সভ্যতার ও শিক্ষার রাজকীয় সমাদরে গভীর বেদনার সঙ্গে ভালো-মন্দ যা কিছু অতীত কালের সম্বল ছিল সমস্ত কিছুকে পুরানো পুঁথির দপ্তরে বেঁধে ভাঙা পেঁটরায় পুরে নূতনকে গ্রহণ করবার জন্য ব্যগ্র হয়ে উঠেছিল।

মন্দ ছিল প্রচুর।

বিশেষ করে মেয়েদের জীবনে। কৌলীন্যের দোর্দণ্ড প্রতাপে তখনও ঘরে ঘরে কন্যারা বিবাহের পরেও পিতৃগৃহে থাকেন। পিতৃগৃহে তাঁদের অবশ্য দোর্দণ্ড প্রতাপ। আমার 'দুই পুরুষে' নুটুর মুখে আছে, 'ব্রাহ্মণের ভগ্নী উপবীতের চেয়েও বড়, উপবীত থাকে গলায়, ভগ্নীর স্থান মাথায়।' এ সেই আমলের কথা। এক এক কুলীন তখনও চল্লিশ-পঞ্চাশ-ষাট বিবাহ করে থাকেন। আমাদের দেশে কুলীনদের মধ্যে এ রেওয়াজ তখন কমেছে। বিবাহ পেশা যাঁদের, তাঁদের অধিকাংশেরই বাস ছিল পূর্ববঙ্গে—যশোর, খুলনা, বিক্রমপুর। আমরাও কুলীন। কিন্তু এক স্ত্রী বর্তমানে বিবাহ তখন নিন্দনীয় হয়ে উঠেছে। সন্তান না হলে দু-তিন বিবাহরীতি অবশ্য তখনও বর্তমান। তখনকার দিনে সন্তানহীনা স্ত্রী বংশরক্ষার জন্য নিজে উদ্যোগী হয়ে স্বামীর বিবাহ দিতেন, তার পিছনে ছিল সমাজের উৎসাহ; এমন স্ত্রী সমাজে অজস্র প্রশংসায় ধন্য হতেন। এ-সব অবশ্য সম্পত্তিশালী লোকের ঘরেই ঘটত।

'উদ্‌ভ্রান্ত প্রেম'-প্রণেতা স্বর্গীয় চন্দ্রশেখর মুখোপাধ্যায় আমাদের গ্রামের কুটুম্ব ছিলেন। আমাদের গ্রামে মধ্যে মধ্যে যেতেনও। তিনি 'উদ্‌ভ্রান্ত প্রেম' লিখে যে প্রশংসা পেয়েছিলেন, আমাদের ওখানে সে প্রশংসা উপলব্ধি করার মতো লোক ছিল না এমন নয়, ছিল ; কিন্তু স্ত্রীর মৃত্যুর পর আর বিবাহ করেননি বা এমন লোক কখনও আর বিবাহ করবেন না—এই উপলব্ধির প্রশংসটাই ছিল বড়। তাই তিনি যখন আবার বিবাহ করেন, তখন লোক তাঁকে আর সে প্রশংসা দিত না। তিনিও দ্বিতীয় বিবাহের পর আর বড় একটা সম্পর্ক রাখেননি লাভপুরের সঙ্গে।

এমনি যখন দেশের পটভূমি পরিবর্তনমুখী, তখন আমাদের ঘরের পটভূমিতে পরিবর্তন ঘটে গেল খানিকটা দ্রুততর গতিতে। আমাদের ঘরে এলেন আমার মা। তখন আমাদেব সংসারের উপর দিয়ে একটা বিপর্যয় চলে গেছে সদ্য-সদ্য। আমার পিসিমা ছিলেন পাঁচজন। তাঁদের তিনজন মারা গেছেন অল্প কিছু দিনের মধ্যেই। এক পিসিমা একই দিনে কলেরায় স্বামী-পুত্রকে হারিয়ে ঘরে এসেছেন। আমার বড় মা মারা গেলেন। তারপরই এলেন আমার মা। পাটনা শহরের প্রবাসী বাঙালী ঘরের মেয়ে, বাপ ইংরেজি-নবিস সরকারী চাকরে। শুধু এইটুকু বললেই বলা হল না। (তিনি অসাধারণ একটি মেয়ে। প্রতিভাময়ী। তিনি এসেই আমাদের সংসারকে ঠেলে এগিয়ে নিয়ে গেলেন, তখনকার দিনে আমাদের গ্রামে প্রবহমান যে কাল তাকে পিছনে রেখে অনেক দূরে।) তখনও পিতার এক পুত্র আমার বাবা মদ্যপানে মাত্রা ছাড়ান, ক্রোধে আত্মহারা হন। আমার পিসিমা একদিনে স্বামীপুত্র হারানোর বেদনায় ক্ষোভে অধীর-চিত্ত, অসহিষ্ণু প্রকৃতি, অনির্বাণ চিতার মতো উত্তপ্ত। আমাদের সংসারে চারিদিকে বিশৃঙ্খলা। আছে সবই, কিন্তু শ্রী নাই, মাধুর্য নাই, এমন কি সেবাও নাই—কেউ অসুস্থ হলে সে একা বিছানায় রোগ-যন্ত্রণা ভোগ করে, ঝি-চাকরে এক গ্লাস জল রেখে যায়, কবিরাজ-বাড়ি থেকে ওষুধ আসে কিন্তু অনুপানের অভাবে, ওষুধ মেড়ে তৈরি করার অভাবে নিয়মিত খাওয়া

হয় না। রোগীর যন্ত্রণা তার পীড়িত মনের ক্ষুব্ধ চিৎকারে গোটা বাড়িতেই নিজের রোগটা সংক্রামিত করে দেয়, এমনি অবস্থা।

(আমার মা এলেন আমাদের বাড়িতে। বয়স তখন পনরো। পনরো বছরের মেয়েটি বাড়িতে পা দেবা মাত্র গোটা বাড়িটার চেহারা ফিরে গেল। বাবার সমস্ত ঔদ্ধত্য মহিমময় গাম্ভীর্যে পরিণত হল) পরিমিত গণ্ডীর মধ্যে তিনি যেন শান্ত হয়ে সাধনা-মগ্না হলেন। কৌলিক এবং দেশের মাটির যে সাধনা ও ঐতিহ্য রক্তের মধ্যে মানুষ বহন করে, তাঁর মধ্যে তা আত্মপ্রকাশ করল; বর্ষার ভাঙনের খেলায় উন্মত্ত, ভাঙা মাটির রক্তের বন্যার উচ্ছ্বাসে ভরা ভৈরব নদ যেন শরৎকালের ব্রহ্মপুত্রে রূপান্তরিত হল। পিসিমা সেবায় স্নেহে ধীরে ধীরে প্রশান্ত হয়ে এলেন। বাড়ির শ্রী ফিরল। নিজের রুচিমতো তিনি ঘরগুলি সাজালেন।

বাড়িতে আমাদের কাঁঠালকাঠের আলমারি খাট চেয়ার টেবিলের রেওয়াজ ছিল। কিন্তু তাতে কোনো রঙ দেওয়া ছিল না। দেশে তখনও রঙের চলন হয়নি। বড় বড় দালান-বাড়ির দরজায় জানালায় আলকাতরা দেওয়া হত। ব্যবসায়ী ধনী স্বর্গীয় যাদবলালবাবুর বাড়ির দরজায় জানালায় সবুজ রঙ এসেছে এবং কলকাতার দোকানের বার্নিশ-করা ফার্নিচারও কিছু কিছু এসেছে। আমার মা এসে বাবাকে বললেন, এই খাট আলমারিগুলিতে বার্নিশ দিলে বড় ভালো হয়।

—বার্নিশ? সে দেবে কে?

—দেবে ছুতোর মিস্ত্রীতেই; তুমি কিছু শিরীষ কাগজ আর ফ্রেঞ্চ বার্নিশ সিউড়ী বা কলকাতা থেকে আনিয়ে দাও।

—আমাদের এখানকার মিস্ত্রীরা ও কাজ পারবে না।

—পারবে। আমাদের পাটনার বাড়িতে বার্নিশ করানো হয়। মিস্ত্রীদের বার্নিশ করা দেখেছি আমি। আমি বলে দেব। তোমাকে বলে দেব—তুমি মিস্ত্রীদের বুঝিয়ে দিয়ো।

তাই হল। সাজিমাটি দিয়ে আসবাবগুলি ধোবার সময় অনেকে বললে, গেল—কাঠগুলোর দফা গয়া হল।

কিন্তু বার্নিশ শেষ হলে তারা মুগ্ধ হয়ে গেল, বললে—কে বলবে সেই জিনিস? গয়ায় পিণ্ড পেয়ে প্রেতযোনি থেকে মুক্তি পেয়ে নবজন্ম নবকলেবর লাভ করলে জিনিসগুলি। তারপর ঘরে রঙ দেওয়ালেন। বাবার বইগুলিকে পাঠালেন সিউড়ীতে দপ্তরী-বাড়ি। বেঁধে এল সেগুলি। পুরানো ছবিগুলির সঙ্গে কিছু নতুন রবিবর্মার ছবি কিনে নতুন করে পেরেক পুঁতে টাঙালেন সেগুলি, ব্রাকেটগুলিও নতুন বন্দোবস্তে টাঙালেন। ঘরের দেওয়ালে আলমারির তাক ছিল—দরজা ছিল না। সে তৈরি করালেন, কাচ বসালেন। বালিশে ঝালর-দেওয়া ওয়াড় তৈরি করে পরালেন। বাক্সের ঘেরাটোপ হল। বাবার বাগানের শখ ছিল, ফুল হত প্রচুর। পুজোর জড় তোলা হত, এখন থেকে ফুলের মালা হতে শুরু হল, বিগ্রহের জড় আগে—তারপর মানুষের জড়। রুপার ডিসে লম্বা গেলাসে সাজানো হতে লাগল।

বাড়িখানিতে যেন তাঁর প্রতিবিম্ব ছড়িয়ে পড়ল। পাড়ায় খবর রটল। মেয়েরা

এসে দেখে গেলেন। এমন কি স্বর্গীয় যাদবলালবাবু একদা বাড়ির দরজায় এসে ডাকলেন—হরিমামা, আমি আপনার ঘর দেখতে এলাম। শুনলাম বাঁকীপুরের মামী নাকি চমৎকার ঘর সাজিয়েছেন। আমি দেখব।

তিনি দেখে গেলেন।

তাঁর বাড়িও নতুন ছাঁদে সাজল। অনেক উজ্জ্বলতর শ্রী এবং শোভা হল, অবশ্য আয়োজনের মহার্ঘতায়, ঝাড়-লণ্ঠনের শতেক বাতির আলো সেখানে জ্বলল। কিন্তু কেরোসিনের কালি-পড়া ডিবের বদলে ঘরে মোমবাতির আলোর প্রথা প্রবর্তন করেছিলেন আমার মা।

আমার মায়ের আগে আমাদের গ্রামে পদার্পণ করেছিলেন মায়েরই মামাতো দিদি। সারা শহরের বিখ্যাত উকিলের মেয়ে। তিনিই করতে পারতেন এ রেওয়াজের প্রবর্তন; তাঁরও ছিল অনেক গুণ। কিন্তু ভাগ্যের পরিহাসে তাঁর গুণপনা কার্যকরী হয়নি। তাঁর বিবাহ হয়েছিল আমাদের গ্রামের এক অতি দরিদ্র-সন্তানের সঙ্গে। দরিদ্র-সন্তানটি নিজের শক্তিতে অধ্যবসায়ে এবং যাদবলালবাবুর আনুকূল্যে (যাদবলালবাবুর উপর নির্ভরশীল আত্মীয় ছিলেন) বিশ্ববিদ্যালয়ে বি. এ. পরীক্ষায় উচ্চ স্থান অধিকার করেছিলেন। আবার এই উকিলটি সন্ধান করে ছেলেটিকে বের করে তারই সঙ্গে কন্যার বিবাহ দিয়েছিলেন। কিন্তু অকালে তিনি মারা গেলেন; শুনেছি মৃত্যুর দু-তিন দিন পরেই ডেপুটি ম্যাজিস্ট্রেট হিসাবে তাঁর নিয়োগপত্র এসেছিল অদৃষ্টের পরিহাসের মতো। তারই ফলে তিনি তাঁর গুণপনার প্রভাব ছড়াতে পারেননি; দারিদ্র্যদোষ গুণরাশিকে নাশ করে, এর চেয়ে সাধারণ সত্য আর নাই। শুধু তাই নয়, তিনি অকালবৈধব্যের বেদনায় বোধ করি তাঁর প্রভাব ছড়াতেও চাননি।

মোট কথা, কাল-পরিবর্তনের ক্ষণে আমার মা আমাদের বাড়িতে পদার্পণ করে প্রসন্না শক্তির মতো কাজ করেছেন। শুধু রুচির দিক থেকেই নয়, ভাবের দিক থেকেও তাঁর মধ্যে তিনি এনেছিলেন নূতন কালকে। আমার জীবনে মা-ই আমার সত্যসত্যই ধরিত্রী, তাঁর মনোভূমিতেই আমার জীবনের মূল নিহিত আছে, শুধু সেখান থেকে রসই গ্রহণ করেনি, তাঁকে আঁকড়েই দাঁড়িয়ে আছে। ওই ভূমিই আমাকে রস দিয়ে বাঁচিয়ে প্রেরণা দিয়ে বলেছে, 'আকাশলোকে বেড়ে চল, সূর্য-আরাধনায় যাত্রা কর। তুলে ধর তোমার জীবন-পুষ্প দিয়ে সূর্যার্ঘ্য।'

আমার মায়ের দেহবর্ণ ছিল উজ্জ্বল শুভ্র। আর তাতে ছিল একটি দীপ্তি। চোখ দুটি স্বচ্ছ, তারা দুটি নীলাভ। কথাবার্তা অত্যন্ত মিষ্ট, প্রকৃতি অনমনীয় দৃঢ়, অথচ শান্ত। আর আছে জীবন-জোড়া একটি প্রসন্ন বিষণ্ণতা। সেটা তাঁর অনাসক্ত প্রকৃতির বিচিত্র বহিঃপ্রকাশ। আমার মা যদি উপযুক্ত বেদীতে দাঁড়াবার সুযোগ পেতেন তবে তিনি দেশে বরণীয়াদের অন্যতমা হতেন—এ বিষয়ে আমি নিঃসন্দেহ। পড়াশুনা তিনি যথেষ্ট করেছেন। পিত্রালয়ে পাটনার স্কুলে নিচের ক্লাসে—বোধ হয় আপার প্রাইমারি ক্লাসে পড়ার সময় বিবাহ হয়; পল্লীগ্রামে রক্ষণশীল পরিবারের বধূ হয়ে সংসারের শত সহস্র কর্মের মধ্যেও তিনি তাঁর পড়াশুনা করে গেছেন।

আমার বাবার বয়স তখন সাতাশ, মায়ের বয়স পনেরো, এই দিক দিয়ে অর্থাৎ সংস্কৃতির চর্চার মধ্য দিয়েই তাঁদের মানসিক মিলনের ক্ষেত্র প্রস্তুত হল। এই কারণেই আমার বাবার মতো প্রবল-ব্যক্তিত্বসম্পন্ন মানুষের উচ্ছৃঙ্খল জীবনকে শান্ত-সংযত বেগবান প্রবাহে পরিণতি তিনি দিতে পেরেছিলেন। তিনি শিষ্যার মতো স্বামীর কাছে ধর্মশাস্ত্র পড়েছিলেন। সেকালের উপন্যাসগুলি সবই পড়েছিলেন; পুরাণ রামায়ণ মহাভারত তাঁর কণ্ঠস্থ; কবিকঙ্কণ চণ্ডীমঙ্গল, ধর্মমঙ্গল, মনসা-মঙ্গল পড়েছেন। হরিবংশ, ভাগবতের অনুবাদ, কালিকাপুরাণ, বৃহন্নারদীয়পুরাণ, কল্কিপুরাণ,—এ-সবও পড়েছেন। মেঘনাদবধ, ব্রজাঙ্গনা, তিলোত্তমাসম্ভব, পলাশীর যুদ্ধ, রৈবতক, বৃত্রসংহার—এগুলিও সে আমলে পড়েছেন তিনি। আজ তাঁর বয়স সত্তর। ছেলে সাহিত্যিক হওয়ায় এ আমলে কিছু রবীন্দ্রনাথ, শরৎচন্দ্র, বিভূতিভূষণ, সরোজ রায়চৌধুরী এবং আমার লেখাও পড়েছেন। সেদিন নারায়ণ গাঙ্গুলীর বই পড়ছিলেন দেখেছি। আজও তাঁর পড়াশুনার অভ্যাস অটুট আছে। এবং সে অভ্যাস বিচিত্র। অম্বলের ব্যাধির জন্য আফিং খান! সন্ধ্যার সময় আফিঙের ঝোঁকে একবার শুয়ে পড়েন। ঘণ্টা দুয়েক পরে ওঠেন, সকলকে খাইয়ে দাইয়ে নিজে বসেন একটি হ্যারিকেন সামনে রেখে একখানি শাস্ত্রগ্রন্থ নিয়ে। রাত্রের এ পাঠই তাঁর সত্যকার পাঠ। এবং এ সময়ে রামকৃষ্ণকথামৃত বা অন্য কোনো শাস্ত্র ছাড়া আর কিছু পড়েন না। এমনও দেখেছি যে, রাত্রি দুটো, আলো জ্বলছে, মা পড়ছেন। কোনো কোনো দিন দেখেছি, সেই রাত্রে ভাঁড়ার ঘরে আলো জ্বলছে, মা ঘুরছেন ঘরের মধ্যে। জিজ্ঞাসা করে উত্তর পেয়েছি, 'বইখানা শেষ হল: শুলাম, ঘুম এল না, তাই কি করব? কাজ সেরে রাখছি।' কোনো দিন দেখেছি বই বন্ধ করে আকাশের দিকে চেয়ে বসে আছেন। বলছেন, 'বইখানা এই শেষ হল। ভাবছি।'

তাঁর হস্তাক্ষরও অতি সুন্দর। বানান নির্ভুল, ব্যাকরণেও ভুল করতেন না। আজকাল লেখার পাট প্রায় তুলে দিয়েছেন। আমার বাবার মৃত্যুর পর দীর্ঘকাল প্রায় বারো-চোদ্দ বৎসর আমাদের বাড়ির খসড়া জমাখরচের খাতা তিনি নিজে হাতে লিখেছেন: সে খাতাগুলি আজও আছে। পৃষ্ঠাগুলি দেখলে চোখ জুড়িয়ে যায়। কতবার মামলার দাখিল কাগজে তাঁর সই বা লেখা দেখে বিচারক সন্দেহ প্রকাশ করেছেন, এ কোনো মেয়ের হাতে লেখা হতে পারে না। তেমনি তাঁর সাহস। অনুরূপ স্থৈর্য।

আমাদের বাড়ির পশ্চিম ভাগে আমাদের চণ্ডীমণ্ডপ। ছটি শিবালয়, নাটমন্দির, দুর্গামণ্ডপ, কালীমণ্ডপ, নারায়ণের মন্দির, তার মধ্যে অনেকটা খোলা জায়গা। শিবালয়গুলির কোণে একটি বুড়া কামিনীফুলের গাছ, গাছটিতে চড়ে আমরা ছেলে-বেলায় সমবেত জনতার মাথার উপর দিয়ে বলিদান দেখতাম। একদা রাত্রে আমার শোবার ঘর থেকে বাইরে বেরিয়ে দেখি—মা দাঁড়িয়ে স্থিরদৃষ্টিতে চেয়ে রয়েছেন চণ্ডী-মণ্ডপের দিকে। প্রশ্ন করতেই নীরবে দেখিয়ে দিলেন কামিনীগাছটাকে। জ্যোৎস্না-লোকিত রাত্রে দেখলাম—কামিনীগাছের গুঁড়িটির যেখান থেকে দুটি ডাল বেরিয়ে পৃথক হয়েছে, সেখানে দাঁড়িয়ে আছে একটি শুভ্রবস্ত্রাবৃত মূর্তি। মধ্যে মধ্যে গাছের

ডাল দুটিকে নাড়া দিয়ে দোলাচ্ছে। শিউরে উঠলাম। তারপর তিনি নিচে নামলেন। প্রশ্ন করলাম—কোথায় যাবে? তিনি আঙুল বাড়িয়ে ওই ছায়ামূর্তি দেখিয়ে দিলেন।

—সে কি?

—দেখে আসি।

তিনি বাইরের দরজা খুলে তখন এগিয়েছেন। আমাকে অগত্যা অনুসরণ করতে হল। খানিকটা গিয়ে তিনি হেসে উঠলেন। বললেন—জ্যোৎস্না। কালো গাছের ফাঁকটায় জ্যোৎস্না পড়েছে।

সত্যিই তাই। কাছে গিয়ে দেখলাম, গাছের ফাঁকটি এই রাত্রে পল্লবের কালো রূপের মধ্যে জ্যোৎস্নার আলোয় ঠিক মানুষের আকার নিয়েছে।

একবার আমাদের খিড়কিতে একটি শেওড়াগাছের মধ্যে দুটো জ্বলন্ত চোখ দেখে এগিয়ে গেলেন তার তত্ত্ব নির্ধারণের জন্য।

সবচেয়ে তাঁর সাহস এবং স্থৈর্য দেখেছি সাক্ষাৎ কালস্বরূপ সাপের সম্মুখে। আমাদের বাড়িতে অর্থাৎ জ্যেষ্ঠ পিতামহের বাড়িতে ও আমাদের বাড়িতে গোখুরো সাপের প্রাদুর্ভাব বেশি। আজ পঞ্চাশ বছর ধরেই দেখে আসছি। গ্রীষ্মকাল থেকে শীতের প্রারম্ভ পর্যন্ত অন্ততঃ চার-পাঁচটা বড় বড় গোখুরা মারা পড়েই প্রতি বার। এর সঙ্গে কয়েকটা চিতি, মধ্যে মধ্যে ভয়ংকর দু-একটা চন্দ্রবোড়া। এক এক বৎসর বাড়ির কাছেপিঠে বাচ্চা হলে বিশ-ত্রিশটা গোখুরার আধ হাত থেকে হাতখানেক লম্বা বাচ্চাও মারা পড়ে। একবার তিন-চার দিনে তেতাল্লিশটা বাচ্চা বেরিয়েছিল। সে-বার প্রথম বাচ্চাটা দেখা দিয়েছিল মায়ের পায়ের উপর। রোয়াকে উঠানে পা ঝুলিয়ে মা বসে আছেন, গরমের সময়, এখানে ওখানে বসে আছেন আরও সকলে। মা কথা বলতে বলতে স্থির হয়ে গেলেন। কথাও বলেন না, নড়েন না, মাটির মূর্তি যেন।

পিসিমা ডাকেন—বউ!

উত্তর নাই।

—মা!

উত্তর নাই।

কে যেন শঙ্কিত হয়ে তাঁর গায়ে হাত দিতে উদ্যত হতেই তিনি মৃদু কণ্ঠে বললেন—সাপ।

—কোথায়?

—আমার পায়ের উপর দিয়ে যাচ্ছে। চুপ কর।

কয়েক মুহূর্ত পরেই বলেন—আলো। পা তুলে নিয়ে উঠে দাঁড়ালেন। দ্রুতপদে একটা আলো নিয়ে ফিরে এসে দেখলেন, উঠান এবং রোয়াকের কোলের নালা বেয়ে চলেছে গোখুরা সাপের শিশু; আলো এবং মানুষের চাঞ্চল্যে তার মনোহর চক্র প্রসারিত করে মাথা তুলে দাঁড়াল। মা হাসলেন, কিছু বললেন না।

আশ্চর্য তাঁর এই সাপ সম্পর্কে সজাগবোধ। ঘরে সাপ বের হলে তিনি ঘরে ঢুকবা মাত্র বুঝতে পারেন। মাটির উপর সাপের বুকে হাঁটার একটা শব্দ আছে। সে শব্দ যত মৃদুই হোক, তাঁর কানে ধরা পড়তই। পড়ত এই কারণে বলছি যে,

আজকাল মায়ের কানের শক্তি নষ্ট হয়ে গেছে। তাতেও তিনি বুঝতে পারেন বিচিত্র পর্যবেক্ষণশক্তিতে। ভাঁড়ার ঘরেই সাপ বের হয় বেশি। সাপ ঘরে স্থির হয়ে থাকলেও তিনি ঘর থেকে বেরিয়ে আসেন। বলেন—আলোটা দেখি। ঘরে বোধ হয় সাপ রয়েছে।

আলো না নিয়ে ঘরে ঢোকাটাই তাঁর অভ্যাস। হাজার বলেও আলো নেওয়ার অভ্যাস তাঁর হয়নি। আলো নিয়ে ঘরের মধ্যে ঢুকে তিনি সাপের সন্ধান করেন। এবং অধিকাংশ ক্ষেত্রেই বের করেন—ওই, ওই। কোনো ক্ষেত্রে চলে যায় সাপ আলোর ছটা পেয়ে, কোনো ক্ষেত্রে বেরিয়ে পড়ে, মা আলো সামনে রেখে গতিরোধ করে আমাদের বলেন—লাঠি আনো, মারো। ক্ষেত্রবিশেষে বেদে ডাকানো হয়। বেদে ধরে নিয়ে যায়।

যে সাপ স্থির হয়ে থেকে গর্জন না করে নিজের অস্তিত্ব গোপন রাখতে চায়, অন্ধকারেও তার অস্তিত্ব কেমন করে তিনি বুঝলেন, এ প্রশ্ন প্রথম জীবনে সবিস্ময়ে একদিন করেছিলাম—কি করে বুঝলে তুমি?

হেসে বলেছিলেন—ঘরে ঢুকেই দেখলাম সব স্থির। আরসুলারা উড়ছে না, ইঁদুর দলের নাচের আসর বসেনি; বুঝলাম, ঘরে নিশ্চয় এমন কেউ এসেছেন যাঁর সামনে এ-সব বেয়াদপি চলে না। ভীষণ শাসন তাঁর।

আরও তত্ত্ব আছে, সে তত্ত্বটি সকল সময় ধরা পড়ে না। সাপ ও সাপিনীর মিলনের সময় সাপিনীর গায়ে কাঁঠালীচাঁপার গন্ধের মতো গন্ধ বের হয়। এই গন্ধের তথ্যও তিনিই আমাকে বলেছিলেন। বেদেদের কাছে তথ্যের তত্ত্ব অবগত হয়েছিলাম পরে। এর সমর্থনও পেয়েছি সাপের সম্পর্কে যাঁরা বই লিখেছেন তাঁদের বইয়ে।

এই দিক দিয়ে তাঁর তীক্ষ্ণ বুদ্ধি এবং সাহসের আর দুটি কথা বলব। যদি নিজের মায়ের কথা কিছু বেশিই বলা হয়, তবু মার্জনা পাব ভরসা আছে।

আমার আট বছর বয়সের সময় আমার বাবা মারা যান। তারপর আমাদের বাড়ির অভিভাবক হয়ে আসেন আমার বাবার মাতুল। তাঁরও ত্রিসংসারে কেউ ছিল না—তাঁর ওই ভাগিনেয়টি ছাড়া। আমাদের ভাগ্য—বৎসর চারেক পরে তিনিও মারা গেলেন এবং আমরা সংসারে হলাম একান্তভাবে পুরুষ-অভিভাবকহীন। বাড়িতে নায়েব একজন এবং আমার ভাইদের পড়াবার জন্য একজন মাস্টার গৌর ঘোষ, তা ছাড়া চাকর ও চাপরাসী। এ ছাড়াও গরু-বাছুরদের পরিচর্যার জন্য দু-তিন জন বাউরী জাতীয় চাকর। বৈঠকখানার উঠানে ধানে বোঝাই মরাই তিন-চারটি। কয়েকদিন পরেই চাপরাসী, নায়েব, চাকর এবং গৌর ঘোষদের মুখপাত্র হিসাবে গৌর ঘোষ সবিনয়ে মাকে বললেন—মা, অপরাধ নেবেন না; একটি কথা বলব। পিসিমাকে বলতে সাহস হয় না, উনি রেগে উঠে হয়তো -

—কি বল?

—বৈঠকখানায় তো টেঁকা কঠিন হল মা।

—কেন? বলেই মা বললেন—ও! ভয় পাচ্ছ তোমরা?

—হ্যাঁ মা। কর্তা বোধ হয়—

অর্থাৎ প্রেতযোনি প্রাপ্ত হয়েছেন।

এতক্ষণে নায়েব বললেন—সমস্ত রাত্রি, যে ঘরে তিনি মারা গিয়েছেন, সেই ঘরে হট-হট শব্দ হয়, চেয়ারে খাটে যেন কেউ বসেন উঠেন। ভয়ে মা, শরীর হিম হয়ে যায়।

পিসিমা শুনেছিলেন কথাটা। তিনি প্রথমটা রাগই করলেন।

তাঁরা সভয়ে চলে গেলেন। আধ ঘণ্টা পরে ফিরে এসে চুপি চুপি ডাকলেন—মা! পিসিমা!

—কি?

—দয়া করে একবার আসুন, নিজের কানে শুনে যান।

মা উঠলেন, পিসিমাকেও উঠতে হল।

বৈঠকখানার বারান্দায় এসে দাঁড়ালেন। কান পেতে রইলেন।

হট্-হট্। খট্-খট্। তার পর দুম শব্দ উঠল।

যে ঘরে বাবার মাতুল মারা গিয়েছিলেন, সেই ঘরের মধ্যে। সকলে আঁতকে উঠলেন। মা কিন্তু এগিয়ে গিয়ে ঘরটার তালা খুললেন। আলো নিয়ে ঘরের ভিতর ঢুকলেন। দেখলেন, সত্য সত্য চেয়ার টেবিল সরে নড়ে গিয়েছে। একটা চেয়ার উল্টে পড়ে আছে।

পিসিমা সকাতরে বললেন—বউ, কি হবে?

মা কোনও উত্তর দিলেন না। চারিদিক দেখলেন—তারপর আবিষ্কার করলেন একটি জানালা একটু খোলা রয়েছে। তিনি এগিয়ে গেলেন, জানালাটি বেশ করে বন্ধ করে খিল এঁটে দিয়ে বললেন, সমস্ত জানালার খিলে একটা করে পেরেক এঁটে দিন দেখি।

দেওয়া হল। তারপর বললেন—এইবার দেখুন।

দুদিন পর আবার তাঁরা বললেন—মা, ওই করে কি অশরীরীর উপদ্রব বন্ধ হয়?

—আবার হচ্ছে?

—ঘরে অবশ্য কিছু হচ্ছে না। সমস্ত রাত্রি চালের উপর চলে বেড়াচ্ছেন। মচ মচ শব্দ হচ্ছে। পরের দিন মা একটা পেয়ারা গাছ কাটিয়ে দিলেন। গাছটা ছিল বাড়ির বাইরে। কিন্তু ডাল এসে পড়েছিল চালের উপর।

এবার সবই বন্ধ হল। তাঁরা বললেন—বুঝতে পারিনি মা। ওই মরাইয়ের ধান নেবার উদ্যোগ পর্ব হচ্ছিল। যাতে ভয় পাই, শব্দ হলেও না উঠি।

কিন্তু সেই দিন রাত্রেই বাড়ি থেকে খেয়ে বৈঠকখানায় ফিরে তাঁরা সদলে চিৎকার করে উঠলেন। গৌর ঘোষ খুব উঁচু দরের ভূতের গল্প বলিয়ে ছিল—সে বাড়ির ভেতর পর্যন্ত ছুটে এসে পড়ে গেল।

—কি হল?

—প্রচণ্ড শব্দ করে গাছের উপর কর্তা 'ঝাঁপ' বলে লাফিয়ে পড়লেন।

—বল কি? মা বের হলেন।

—বউ, যেয়ো না। বউ! পিসিমা ডাকলেন।

বউ শুনলেন না। গিয়ে যে কাঁঠাল গাছটার উপর কর্তা লাফিয়ে পড়েছিলেন, মাথার উপর আলোটা তুলে সেই গাছটার উপর আলো ফেললেন।

'বাঁপ' শব্দ করে এবার লাফ দিয়ে মাটিতে পড়লেন তিনি। তিনি কর্তা নন। পাউষ বিড়াল একটা। এক ধরনের বন্য বিড়াল। অবিকল 'বাঁপ' বলে চিৎকার করে। সকলেই তখন বললে—বললাম গোর, ভালো করে দেখ। তা না, ছুটে চলে গেলে বাড়ি।

গোর বেচারা তখন একপাটি চটির অন্বেষণে ব্যস্ত থেকে লজ্জা থেকে অব্যাহতি পাবার চেষ্টা করছে—এক পাটি আবার কোথায় গেল? কি বিপদ।

বিপদই বটে। ছুটে পালাবার সময় ছটকে বেরিয়ে গিয়ে ঢুকেছে হাত দশেক দূরে মালতী লতার ঝোপের মধ্যে।

মায়ের এই সাহস আমার পক্ষে বিপদের হেতু হয়েছিল এক সময়। প্রথম সিগারেট খেতে শিখি তখন। রাত্রে বৈঠকখানায় অন্ধকারে আরাম করে সিগারেট খাচ্ছি। হঠাৎ হাত পড়ল পিঠে। ফিরে দেখি, মা দাঁড়িয়ে। কখন নিঃশব্দপদসঞ্চারে এসে দাঁড়িয়েছেন। চমকে উঠলাম। হাত থেকে সিগারেট পড়ে গেল। মা বললেন—ছি! তারপর চলে গেলেন।

এই সময়ে অর্থাৎ কৈশোর ও যৌবনের সন্ধিস্থলে তিনি যেন আগলে ফিরতেন আমাকে। সর্বাপেক্ষা রাগ হত এবং বিপদ হত আমার উপন্যাস পড়া নিয়ে। তখন যা পাই পড়ি। পড়ি না শুধু পাঠ্য-পুস্তক। কিন্তু প্রতি বই পড়তে গিয়েই ধরা পড়ি তাঁর কাছে। তাঁরও ক্লান্তি নেই, আমারও ক্লান্তি নেই। অথচ এই গল্পের প্রতি আমার অসাধারণ আসক্তির মূল তিনি। তিনি আমার গল্পের আসক্তি জন্মিয়েছেন। অসাধারণ তাঁর গল্প বলার শক্তি ছিল। আমি আমার জীবনে চারজন প্রথম শ্রেণীর গল্প-বলিয়ের সাক্ষাৎ পেয়েছি। প্রথম আমার মা। যেমন বলতে পারতেন গল্প, তেমনি অফুরন্ত ছিল তাঁর ভাণ্ডার। অনেক গল্প আজও মনে আছে। আজও কানে বাজছে—

"কোথা গো মা কাজলহারা
মুছাও আমার অশ্রুধারা
প্রাণে মারবে মুক্তাহারা
আসবে রাজা মিনকোহারা
পত্নীহারা কন্যাহারা—
চোখের জলে ভাসবে ধরা।"

"রাজা মিনকোহারা মস্ত রাজা। দুই রানী তাঁর, মুক্তাহারা আর কাজলহারা। মুক্তাহারা বন্ধ্যা, কাজলহারার একটি মাত্র কন্যা—ননীর পুতলী, যেমন লাবণ্য তেমনি রূপ। মিনকোহারা গেলেন দিগ্বিজয়ে। সুযোগ পেলেন মুক্তাহারা তাঁর সতীনের উপর হিংসা চরিতার্থ করবার। কাজলহারা কিন্তু অত্যন্ত সরলা। তিনি দিদি বলেন মুক্তাহারাকে। ভক্তি করেন, বিশ্বাস করেন। সুযোগ নিলেন মুক্তাহারা, মিষ্ট কথায়

কাজলহারাকে ডেকে বললেন—আয় কাজল, তোর চুল বেঁধে দি। কাজলহারা দিদির সমাদরে উৎফুল্ল হয়ে চুলের গুছি-দড়ি নিয়ে ছুটে এসে বসলেন ছোট আদুরে মেয়েটির মতো। মুক্তাহারা অবিকল সাপের মতো আকার দিয়ে বাঁধলেন বেণী, তারপর একটি মন্ত্রপূত শিকড় তাঁর খোঁপায় গুঁজে দিলেন। সঙ্গে সঙ্গে কাজলহারা হয়ে গেলেন এক অজগর সাপ। হয়ে তিনি রাজপুরী থেকে বেরিয়ে নগরের প্রান্তে একটি গাছের কোটরে আশ্রয় নিলেন। পিছন পিছন তাঁর মেয়েটি এসে—সেই কোটরের ধারে বসে ঐ বলে কাঁদতে লাগল।" এই গল্প। কিন্তু ওই যে রাজকন্যার কান্না—সে-কান্নায় শ্রোতারা সকলেই দীর্ঘশ্বাস ফেলত, আমি কাঁদতাম। আজও আমার মনে আছে, তার সেই বিলাপের অবিকল শব্দবিন্যাস। গল্প শেষে মা হেসে আমার চোখ মুছিয়ে দিয়ে একটি হিন্দী প্রবাদ-বাক্য বলতেন—বলনেওয়ালা ঝুটা, শুননেওয়ালা সাচ্চা, অর্থাৎ গল্প যে বলে সে বলে মিথ্যে, কিন্তু যে শোনে সে শোনে সত্য।

আমার মায়ের মধ্যে ছিল গভীর স্বদেশানুরাগ। আমার বাবারও ছিল। রাখীবন্ধন অনুষ্ঠান যখন প্রথম অনুষ্ঠিত হয়, তখন তাঁর ডায়রিতে পাই—৩০শে আশ্বিনের ডায়রি—"বেঙ্গল পার্টিশন হইয়াছে, হিন্দু মুসলমান সকল জাতিই মনে মনে দুঃখ পাইয়াছে। বঙ্গদেশের এই দুঃখে বঙ্গবাসীগণ আজ নূতন করিয়া জাগ্রত হইতেছেন। পরাধীনতায় দুঃখ অনুভব করিতেছেন। এই উপলক্ষে কলিকাতার কবিবর রবীন্দ্র ঠাকুর এবং সুরেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায় মহাশয় বিজ্ঞাপন দ্বারা বঙ্গবাসীকে পরস্পরের হস্তে হরিদ্রাবর্ণের রাখী বাঁধিতে বলিয়াছেন। সকল বঙ্গবাসীই তাহা পালন করিবে। ইহা দ্বারাই আমরা একতাসূত্রে আবদ্ধ হইব। হায়, আজ ৯৫০ বৎসর পরে ঈশ্বরের কি মহিমা যে ভারতের দরিদ্র সন্তানগণ একতাসূত্রে আবদ্ধ হইতে সংকল্প করিয়াছে? হে বিশ্বপিতা, বিশ্বপতি, জগদীশ্বর—হে জগজ্জননী, অসুরদর্পদলনী মা—একবার তোমাদের চির-আশ্রিত শরণাগত ভারতসন্তানগণকে—যাহাদের জন্য তোমরা যুগে যুগে এই ভারতভূমে অবতীর্ণ হইয়া পাপের নাশ করিয়াছ—পুণ্যের প্রতিষ্ঠা করিয়াছ—অসুর প্রাদুর্ভাব দলন করিয়াছ—তাহাদের শক্তি দাও, তাহাদের হৃদয়ে পুণ্যের আলোক প্রজ্বলিত কর। সত্যধর্ম—হিন্দুধর্মকে গৌরবান্বিত কর। দীনবন্ধো, কৃপা কর—কৃপা কর—কৃপা কর।" অন্যত্র পাই তিনি দেশপ্রেমোদ্দীপক 'পদ' রচনা করেছেন।

আমার মায়ের দেশপ্রেম ছিল অবাস্তব। তিনি পাটনার মেয়ে। বাস্তব রাজনীতিবোধ তাঁর সুদ্ধমাত্র ধর্ম এবং অদৃষ্টের উপরে নির্ভরশীল ছিল না। আমার বড় মামার মধ্যে মানিকতলার দলের ঢেউ এসে লেগেছিল। পরবর্তীকালে আমার সেজ মামা—তিনি আমার থেকে চার পাঁচ বৎসরের বড় ছিলেন—তিনি উত্তর-ভারতের বিপ্লবীদলের দলভুক্ত হয়েছিলেন। অকালে বিশ-বাইশ বৎসর বয়সে তিনি প্লেগ রোগে মারা যান। পরে বেনারস কন্‌স্‌পিরেসি কেসে তাঁর নাম কয়েকবার উল্লিখিত হয়েছে—তাঁর পরবর্তী ছোট ভাইকে তাতে সাক্ষ্যও দিতে হয়েছে।

ঐ প্রথম রাখীবন্ধনের দিন আমার বড় মামা লাভপুরে ছিলেন। তিনি রাখী

এনে আমার মায়ের হাতে বেঁধে দিতেই মা তাঁর হাত থেকে একটি রাখী নিয়ে আমার হাতে বেঁধে দিয়ে মন্ত্র পড়েছিলেন—বাংলার মাটি—বাংলার জল—

এই ঘটনাটির উল্লেখ 'ধাত্রীদেবতা'য় আছে। 'ধাত্রীদেবতা'র মায়ের সঙ্গে আমার মায়ের খানিকটা সাদৃশ্য আছে। আমার আত্মীয়া একটি কলেজে-পড়া মেয়ে 'ধাত্রী-দেবতা' পড়ে বলেছিল—'আপনি নিজের মাকে একেবারে মহিমময়ী করে বই লিখেছেন।' আমার মা সত্যই মহিমময়ী।

আজ তিনি বৃদ্ধা, জীবনের দীপ্তি হ্রাস পেয়ে আসছে। সে আমলের সে দীপ্তিময়ীকে প্রথম দর্শনে চেনা যায় না, তার বদলে দেখা যায় এক অপরিসীম করুণা-ময়ী নারীকে, যাঁর বুকে আজ সকল আগুন জল হয়ে অক্ষয় সরোবরের সৃষ্টি করেছে। সামান্য জীবজন্তুর কষ্ট দেখা দূরের কথা—শুনলেও সে সরোবরে উচ্ছ্বাস উঠে। আছে শুধু আত্মার সেই আকুতি। সেই আকুতিতে তিনি প্রতীক্ষা করে আছেন মৃত্যু কবে আসবে সেই দিনের। এ প্রতীক্ষা জীবনের পরাজয়ের তিতিক্ষায় নয়, মৃত্যুর মধ্যে অমৃতময়ের সাক্ষাতের প্রত্যাশায়।

## চার

মা আমার মহিমময়ী। কালের নূতন পদপাতে আলপনায় পদশোভা আঁকবার শক্তি এবং নৈপুণ্য নিয়ে জন্মেছিলেন বা অর্জন করেছিলেন বলেই তিনি শুধু মহিমময়ী নন। আরও কিছু আছে। সেটা হল—নূতন পদপাত করে কাল যে নব-যুগ-ভঙ্গিতে প্রকট হলেন, তাতেই তাঁর জীবনদর্শন বা ভাবনা গণ্ডীবদ্ধ নয়। যুগ-ভঙ্গিমায় প্রকট কালের মহাকালরূপ দর্শনের ব্যাকুলতা তাঁর অসীম। নূতনকে আসন ও অর্ঘ্য দিয়ে বরণ করেছেন : যুগধর্মকে যুগের প্রভাবকে সাগ্রহে গ্রহণ করেছেন; কিন্তু জীবন-ভাবনায় মানুষ যা চিরদিন ভেবে এসেছে, সে ভাবনা তাঁর গভীর ; সেই ভাবনাতেই আজ বৃদ্ধ বয়সে তিনি তন্ময়, তাই সমস্ত কিছুর মধ্যে মানব-জীবনের অমোঘ নীতিবোধটিই তাঁর শ্রেষ্ঠ জীবন-মন্ত্র ; এবং তাঁর আটষট্টি বৎসরের জীবন গঙ্গাধারার মতো পবিত্র নিরাসক্তির স্রোতোধারায় অহরহই যেন সদ্যস্নাত। পৃথিবীর সম্পদকে, সুখকে তিনি তুচ্ছ বলেন না, লক্ষ্মীকেই তিনি শক্তিরূপা বলে থাকেন, পূজাও দেন, প্রণামও করেন, কিন্তু তাঁর ইষ্টদেবতা হলেন বৈরাগ্যের দেবতা শিব।

মায়ের প্রসঙ্গে এই কথা বলছি যখন তখন এ-কথাটিও বলতে হবে সঙ্গে সঙ্গে যে, সে-কালে এই ভাবনাটি প্রায় প্রতিটি মানুষের মধ্যে ছিল। আমাদের দেশের সামাজিক ইতিহাস যাঁরা চর্চা করেছেন, তাঁরা বলেন—এই বোধ বা আধ্যাত্মিকতা মাত্রাতিরিক্ত রূপে এ দেশের মানুষের মনে এমন প্রভাব বিস্তার করেছিল যে, ঐহিক

সমস্যার সমাধানে সমগ্র জাতিটাকেই ক্লীব করে তুলেছিল। ইতিহাসে তার নজীর আছে। হিন্দুর পরাজয়ের আর অবধি নাই, যে এসেছে—শক-হুন, চেঙ্গিজ খাঁ, তৈমুরলঙ্গ, পাঠান, মোগল, ইংরেজ—সবার কাছেই তাকে হারতে হয়েছে। শুধু কি মানুষেরই কাছে হেরেছে? সরীসৃপ, পশু—এর কাছেও হার মেনে এদের দেবতার আসনে বসিয়ে পূজা করেছে। মনসা পূজা, দক্ষিণরায় পূজা আজও একেবারে বিলুপ্ত হয়নি। সত্যসত্যই জীবনদর্শন তখন বিকৃত হয়ে উঠেছিল। আধ্যাত্মিকতা পরিণত হয়েছিল তেত্রিশ কোটী দেবতার পূজা-সমারোহে—কোটী কোটী অক্ষম মানুষের 'দেহি দেহি' প্রার্থনা-কোলাহলে; ভাবনাও মন থেকে নির্বাচিত হয়ে বাইরে এসে নিয়েছিল অর্থহীন আকার ও অন্ধ সংস্কারের চেহারা।

এ সব স্বীকার করেও কিন্তু আমার মন সে-কালকে কালাপাহাড়ের ভাঙা প্রস্তর বিগ্রহের মতো বিসর্জন দিতেও পারে না, শুধু পাথরের পুতুল বলে মিউজিয়ামের বস্তু বলেও ভাবতে পারে না। ওর মধ্যে কোথায় যেন কি আছে। বিচিত্র বিস্ময়কর কিছু। তেত্রিশ কোটী দেবপূজার শুকনো বা পচা ফুলের রাশির মধ্যে ওই বৈরাগ্যের দেবতা শিবের প্রসাদী নির্মাল্য, অম্লান বিল্বপত্রের মতো কিছু। আমার পূজা তাকে না দিয়ে পারি না।

একটু খুলেই বলতে হবে। সে-কালেও দেখেছি, আবার আজকের কালেও দেখছি। সে-কালের বিকৃতিকে স্বীকার আমি আগেই করেছি। আবারও করছি। বার বার স্বীকার করছি এবং যে আবর্জনার স্তূপ পচে উঠে ওই চির-অম্লান দুর্লভ বস্তুটিকে চেপে রেখেছিল তা স্মরণ করেও শিউরে উঠছি। মনে পড়ছে এই জঞ্জাল আমার মাথার চুলে বাসা গেড়েছিল ছেলেবেলায়। ছেলেবেলায় আমার মাথায় মেয়েদের মতো লম্বা চুল ছিল। অন্নপ্রাশনের সময় চূড়াকরণের জন্য কয়েকটি দাগ কেটে ক্ষুর বুলানোর পর পাঁচ বছর বয়স পর্যন্ত চুলে আর কাঁচি ঠেকেনি। লম্বা পিঠ পর্যন্ত চুল অনেকে শখ করে আজকাল রাখেন, শখের দায়ে অনেক কিছুই সহ্য হয়: কিন্তু আমার চুল শখের ছিল না। মাথার লম্বা চুলে আঠা বাঁধত, চুল শুকুতে হত, মধ্যে মধ্যে উকুন হত, সত্যসত্যই সে আমার মাথায় ছিল জঞ্জালের বোঝা। একদা চুলের এই জঞ্জাল-স্বরূপ এমন উৎকটভাবে আমার কাছে আত্মপ্রকাশ করলে যে, সে-কথা আর বলবার নয়। একদিন রাত্রে বিনুনি বাঁধা আমার মাথায় আমার তিন বছরের বোন বিষ্ঠা লেপন করে দিলে। গভীর রাত্রে সে এক প্রায়শ্চিত্ত। বিনুনির ছাঁদের ফাঁকে ফাঁকে ঢুকেছে ময়লা। সেই বিনুনি খুলে সেই রাত্রে স্নান করতে হল। সেই রাত্রে মনে হল আমার, কেন আমি চুল রাখব? কাটবই আমি চুল।

কিন্তু নিরুপায় অসহায় আমি। এ চুল দেবতার কাছে মানতের চুল। একা আমার নয়, অনেকের মাথায় মানতের চুল থাকত। কারও পাঁচ বৎসর, কারও দশ বৎসর, কারও উপনয়ন পর্যন্ত (ব্রাহ্মণদের) চুল বাড়ত, কারও কারও আবার চুলের সঙ্গে জটাও থাকত মানত্, জটা তৈরি হত সযত্ন পরিচর্যায়। ঠিক আমারই বয়সী আমার বাল্যসঙ্গী বদি বা বৈদ্যনাথের চুল এবং জটা ছিল তেরো বৎসর বয়স

পর্যন্ত। তার উপনয়ন পর্যন্ত মানত ছিল, উপনয়ন হয়েছিল তেরো বৎসর বয়সে। বেচারী মাথায় রীতিমতো খোঁপা বেঁধে ইস্কুলে যেত। ওই সময়ে শুনতাম—যখন সে ছোট ছিল, তখন বয়স্কেরা কৌতুক করে বলতেন—কই, তেঁতুল পড়া দেখাও তো! বলেই বলতেন—জট নড়ে, তেঁতুল পড়ে, জট নড়ে, তেঁতুল পড়ে। আর সঙ্গে সঙ্গে বদির মাথা ঘন ঘন নড়তে শুরু করত, জটা দুটিও আন্দোলিত হত তেঁতুলের সোঁটার মতো। বড় হয়ে লজ্জা পেত বৈদ্যনাথ। হঠাৎ আমার সুযোগ এল এ-জঞ্জাল মুক্ত হবার। সে-দিন আনন্দের আমার সীমা ছিল না। ব্যক্তিগত জঞ্জাল-জ্বালার অসুখ-অসুবিধা ছাড়াও আরও অনেক কিছু ছিল চুলের বেদনা। এ বয়সের কথা যত কিছু মনে আছে তার মধ্যে চুলের জন্য লজ্জা পাওয়ার কথা মনে আছে। বাইরের লোকে আমাদের দেখে প্রথমেই খুকী বলে সম্বোধন করত। একদিনের কথা আজও মনে আছে আমার। তখন আমার বয়স তিন বছর। প্রথম মামার বাড়ি যাচ্ছি পাটনায়। ট্রেনে চড়েছি প্রথম। আদমপুর স্টেশনে যখন ট্রেনখানা এসে প্রথম ঢুকল—সে ছবি আমার মনে জ্বলজ্বল করছে একটা টকটকে লাল ছবির মতো। মনে পড়ছে ইঞ্জিনের মুখটায় টকটকে লাল রঙ দেওয়া ছিল আর ঝক্‌মকে সোনার মতো উজ্জ্বল পিতলের হরফে কিছু লেখা ছিল। সেই সঙ্গে মনে পড়ছে—কামরার ভিতর বাবা, মা, মায়ের কোলে কয়েক মাস বয়সের আমার বোন এবং আমি। আর মাথায় কালো টুপি-পরা এক ভদ্রলোক বসে আছে। রেলিং দেওয়া ঘেরা ছোট্ট খাঁচার মতো কামরা। ওই ভদ্রলোক আমাকে জিজ্ঞাসা করেছিলেন—কি খোকী, মামা-বাড়ি যাচ্ছ? আমি যে কী লজ্জা পেয়েছিলাম—সে আর কী বলব। হাতে ধরে বিনুনি দুটোকে টানতে শুরু করেছিলাম।

গ্রামের অনেক প্রবীণ, যাঁরা নাকি সম্পর্কে ছিলেন ঠাকুরদাদা—তাঁরা রহস্য করে বলতেন তারাশঙ্করী। বাল্যবন্ধুরাও শুনে কথাটা শিখে নিয়েছিল।

তবুও কাটবার কোনো উপায় ছিল না।

মনে মনে দারুণ ভয় ছিল—বাবা বৈদ্যনাথের মানতের চুল। এর একগাছি চুল ছিঁড়ে গেলে দেবতা রাগ করবেন।

আজ ভাবি এই সব কথা। সে-সব জঞ্জাল আজ ধীরে ধীরে পরিষ্কৃত হতে শুরু হয়েছে ভেবে আশ্বাস পাই। আবার সঙ্গে সঙ্গে প্রাণের আকুতিতে তাকে খুঁজে-পেতে দেখি। সে আমলকে চোখে দেখেছি—অন্তরে-অন্তরেও অনুভব করেছি বলেই স্পষ্ট বুঝতে পারি জীবনের হবিকে ভস্মে ঢালার মর্মকথা। আমাদের সমাজের যে সব মানুষের স্বল্প আয়, কিছু কৃষিক্ষেত্র নিয়ে স্বচ্ছন্দে সংসারযাত্রা চালিয়ে আসছিলেন—তাঁরা অকস্মাৎ সম্মুখীন হলেন এক অভিনব সভ্যতায়, যার ফলে অবশ্যম্ভাবীরূপে আরম্ভ হয়ে গেল এক অর্থনৈতিক বিপ্লব। বিপ্লব উপস্থিত হলেই বিপর্যয়ের দুঃখ শুরু হয়। সেই দুঃখ থেকে পরিত্রাণের পথ ছিল বাইরের জগতে গিয়ে—যে জগৎ গ্রামের অর্থ টেনে নিয়ে যাচ্ছিল, সেখান থেকে অর্থ উপার্জন করে আনা। কিন্তু সে শিক্ষা ছিল না, সাহসও ছিল না। সে আমলের সুখীর অন্যতম সংজ্ঞাই ছিল অপ্রবাসী। সেই কারণে প্রবাসবাস ছিল দুঃখদায়ক, এবং

সংসারে যা দুঃখদায়ক তাই ভীতির বস্তু। আর শুরু হয়েছিল শিক্ষা-বিপ্লব। যাঁরা ইংরেজি জানতেন না তাঁদের সম্মুখে বাইরের জগতের পথ ছিল রুদ্ধ ; অন্তত তাঁরা তাই মনে করতেন। অথচ ব্যক্তিত্বের যোগ্যতায় তাঁরা আজকের দিনের উচ্চ-পদস্থের চেয়ে হীন কি অক্ষম ছিলেন না। এ-কালের শিক্ষা তাঁদের ব্যক্তিত্ব ও যোগ্যতার সঙ্গে যুক্ত হলে সমান কৃতিত্বের পরিচয় তাঁরা দিতে পারতেন। এই অবস্থার মধ্যে পড়ে এই সব মানুষই অসহায় হয়ে একমাত্র দৈব বিশ্বাসকে আঁকড়ে ধরে ছিল। বিশ্বাস ছিল না নিজের উপর, ভরসা ছিল না রাজশক্তির উপর, সুতরাং একটা ভরসাস্থল ছাড়া মানুষ বাঁচে কি করে? ধর্মের অবস্থা তখন বিকৃত। এই কালে ধর্মের বিকৃত অবস্থাটা ঐতিহাসিক সত্য। তাই অসহায় মানুষ ক্ষুদ্রতম দুঃখের জন্য দেবতাকে মানত করেছে। এবং মানত্ করেছে বা করতে চেয়েছে তার সব কিছু। নখ থেকে চুল থেকে প্রিয় আহার্য এবং আরও অনেক কিছু। আমি হাত মানত্ রাখতে দেখেছি। ডান হাত এক বৎসরের জন্য মানত্ রেখেছিলেন আমার পিসিমা। ডান হাতখানি দেবতাকে দিয়ে সংসারের সকল কর্ম বাঁ হাত দিয়ে করতেন; প্রচণ্ড গ্রীষ্মে ঘেমে সারা হচ্ছেন—বাঁ হাতে পাখা চালাচ্ছেন—বাঁ হাত ভেরে গিয়েছে, পাখা রেখে দিয়েছেন, তবু ডান হাতে পাখা স্পর্শ করেননি।

এক কালের নগর ভেঙে পড়ল জীর্ণ হয়ে, তার চারিপাশের উপবনগুলি সংস্কারাভাবে হয়ে উঠল অরণ্য, সেই অরণ্য শিকড় গজিয়ে ফাটিয়ে ফেললে নগরীর বসতি, দেওয়ালের সেই ফাটলে ফাটলে উড়ে এসে পড়ল গাছের বীজ, প্রাসাদের বসতির মাথায় মাথায় জন্মাল বনস্পতি—তারই মধ্যে যে মানুষের দল বাস করছিল, তাদের চোখে একদা প্রখরতম আলো ফেলে এগিয়ে এল যখন নূতন কাল তখন চোখ তাদের ধেঁধে গেল। উপায়ান্তরহীন হয়ে তারা পশ্চাদপসরণ করে লুকাতে চাইল ওই ভাঙা নগরীর গহনতম প্রদেশে। ওইখানেই তাদের বাঁচবার আশ্বাস।

অসহায় মানুষেরা মানত করেছে, পূজা করেছে, ভালো করেছে, মন্দ করেছে, যা কিছু করেছে দেবতার নাম নিয়ে। তান্ত্রিক মদ খেয়েছে কালীমার নাম করে, শৈব গাঁজা মদ সিদ্ধি খেয়েছে শিবের নাম করে, বৈষ্ণব গাঁজা খেয়েছে গোবিন্দের নাম করে। তাদের জন্য বেদনা অনুভব করি। ঘৃণা করতে পারি না। সঙ্গে সঙ্গে আর একটি জিনিসের সন্ধান আমি পেয়েছি। ওই নির্মাল্যের সন্ধান। এই স্তূপীকৃত মিথ্যার মধ্যে সত্য কিছু দেখেছি আমি। হঠাৎ সে সত্য আত্মপ্রকাশ করত। এই যে দেবতার পূজা, বিকৃত ধর্মাচরণের অন্তরালে এত পার্থিব কামনা —এই কামনা অকস্মাৎ দেখা যেত শেষ হয়ে গিয়েছে। সে-কালের মানুষেরা যখন মৃত্যুর সম্মুখীন হতেন তখন এই সত্য আত্মপ্রকাশ করত। আজকের দিনে নিজেরাই প্রবীণ হয়ে এসেছি, এই বয়সে এ-কালের অনেক প্রবীণের অন্তিম শয্যার পাশেও উপস্থিত থেকেছি। কিন্তু সে-কালের মানুষদের মৃত্যুর সম্মুখীনতার সময়ের রূপ বিচিত্র এবং বিস্ময়কর। প্রবীণদের কথা বাদই দিচ্ছি; যাঁরা নাকি পঞ্চান্ন-ষাট বছর বয়সেও মহাপ্রয়াণ করেছেন, তাঁদেরও শতকরা আশিজনকে আশ্চর্য

প্রশান্ত স্থৈর্যের সঙ্গে মৃত্যুর সম্মুখীন হতে দেখেছি; যেটা নাকি এ-কালে একেবারে বিলুপ্ত হয়ে গেল বললেও অত্যুক্তি হবে না। রোগে যাঁরা অজ্ঞান হয়ে যেতেন, জ্ঞানহীন অবস্থাতেই যাঁদের জীবনান্ত ঘটত, তাঁদের কথা বলছি না। সে-কালে পল্লীগ্রামে টাইফয়েড বা ম্যানেনজাইটিস, আকস্মিক হার্টফেলে মৃত্যু বা সন্ন্যাস রোগ বিরল ছিল। মানুষের স্বাস্থ্য ভালো ছিল, পরমায়ুও স্বভাবতই ছিল দীর্ঘ। সজ্ঞানে প্রবীণেরা মৃত্যুকালে প্রসন্ন প্রশান্ত মুখে বিদায়-সম্ভাষণ জানাতেন, পরমাত্মীয়দের নিজেই সান্ত্বনা দিয়ে যেতেন। একটি কথা সকলেই বলে যেতেন—'অধর্ম করো না সংসারে। দুঃখ কাউকে দিয়ো না।' আর বলতেন কে তাঁর কাছে কি পাবে। সে-পাওনা শুধু আর্থিক পাওনাই নয়—অন্যবিধ পাওনাও বটে। বলতেন—'অমুক আমার এই বিপদের সময় মহৎ উপকার করেছিল: আমি তার কিছুই করতে পারিনি, তুমি এই উপকারের ঋণ শোধ করো।' অনেকে আবার ছেলেদের দেনা-পাওনা পুঙ্খানুপুঙ্খভাবে বুঝিয়ে দিতেন সরকারী কর্মচারীদের চার্জ নেওয়ার মতো। তাঁর শ্রাদ্ধে কি খরচ করবে, সেও নির্দেশ দিয়ে যেতেন। তারপর হঠাৎ বলতেন—'আর না। দাও, আমার জপের মালা দাও।' কিংবা বলতেন—'শোনাও, এইবার নাম শোনাও।' অনেকে কাশীতে অথবা গঙ্গাতীরে দেহ-ত্যাগ করতে আয়োজন করে খোল করতাল বাজিয়ে গ্রাম প্রদক্ষিণ করে প্রতি দেবালয়ে প্রণাম করে চলে যেতেন—দৃষ্টি আবদ্ধ থাকত হয়তো আকাশের দিকে অথবা গ্রামের সর্বোচ্চ তরুশীর্ষে—কে জানে!

আজ পঞ্চাশোর্ধ্বে যখন দিন চলেছে, তখন এই যাওয়াকে আর তুচ্ছ করতে পারি নে কোনো মতেই। বসে বসে ভাবি আর অনুভব করি যেন তাদের এই মৃত্যুর সম্মুখীন হওয়ার মধ্যে অন্তত কিছু পরিমাণও অমৃতের স্পর্শ আছে। সাধক রামকৃষ্ণের গান মনে পড়ে—

"আন রে ভোলা জপের মালা ভাসি গঙ্গাজলে।"

হয়তো সবটাই মানসিক বিকৃতি। এই বিকৃতি এতই প্রচণ্ড যে, পাগলের আনন্দে মৃত্যুকে বরণ করতেন তাঁরা—এ বললে তর্ক করব না। সবিনয়ে মাথা নত করে হার স্বীকার করেও বলব নূতন কালকে—নূতন কালের সত্যকে স্বীকার করে, মাথায় নিয়ে কামনা করি, মৃত্যুর সময় যেন এমনই পাগলের আনন্দেই মৃত্যুকে বরণ করতে পারি অর্থাৎ কল্পনায়ও অমৃতবিন্দুর আস্বাদ পাই।

পরবর্তী জীবনে তখন আমি প্রায় গ্রাম্য পরিব্রাজক, পিঠে বোঁচকা বেঁধে এখানে ওখানে ঘুরে বেড়াই। মেলা বেড়ানো একটা রোগ দাঁড়িয়েছিল। সেই সময় এক বৃদ্ধ বৈষ্ণবকে দেখেছিলাম। বয়স কত অনুমান করা কঠিন। কাটোয়ার পথে দেখা হয়েছিল। কাটোয়ার পাকা সড়কে হেঁটে চলেছিলাম; পাঁচুন্দির পর কাঁচা সড়ক, সড়কের দুই ধারে বনওয়ারীবাদের রাজাদের কল্পবৃন্দাবনের কীর্তির ধ্বংসাবশেষ। বড় বড় দীঘি, বাঁধানো ঘাট, পুরাকালের সুরম্য উপবনের ভগ্ন স্মৃতি, কয়েকটা বাঁধানো বেদী, কতকগুলি কেয়াগাছ, কয়েকটা চাঁপা করবীর গাছ, দু-একটি মাধবীলতা; তাল গাছের বেড়া, দু-একটা ভাঙা কুঞ্জে শুধু একটা কি

দুটো তমালের গাছ দাঁড়িয়ে আছে, আর আছে দু-একটা ছায়ানিবিড় সপ্তপর্ণী, যার চলতি নাম ছাতিমগাছ। এর কোনোটা তমালবন, কোনোটা কাম্যকবন, কোনোটা বা নিধুবন; অর্থাৎ বিস্তীর্ণ চার-পাঁচ ক্রোশ একটি অঞ্চল জুড়ে রাজারা বৃন্দাবনের দ্বাদশ-বন রচনা করেছিলেন: তার অবস্থিতি হল বনওয়ারীবাদ থেকে উদ্ধারণপুরের ঘাট পর্যন্ত রাস্তার দুই পাশে। এইখানে তাঁদের গৃহদেবতা বনওয়ারীজীর লীলা চলত। বনওয়ারীবাদের রাজার এখন ভগ্নাবস্থা। কীর্তিও ভাঙা-ভগ্ন হয়ে এসেছে। কিন্তু ওই ভগ্ন কীর্তিময় পরিপার্শ্ব পথিকের মনে আজও একটি অপরূপ স্বপ্ন রচনা করে। এই পথে যেতে একটি প্রাচীন ছাতিমগাছের তলে দেখলাম এক বৃদ্ধ বাউলকে। একা বসে আছে নিস্পন্দ মৃতের মতো। আমার সন্দেহ হয়েছিল প্রথমটায়। থমকে দাঁড়ালাম। কিছুক্ষণ লক্ষ্য করে বুঝলাম, মৃত নয়, জীবিত মানুষই বটে। এগিয়ে কাছে গেলাম, সবিস্ময়ে প্রশ্ন করলাম, এই অবস্থায় তুমি এখানে এই গাছতলায় পড়ে কেন? কানে ভালো শুনতো পায় না লোকটি, এত জীর্ণ হয়েছে শরীর। ক্ষীণকণ্ঠেই প্রশ্ন করলে—কি বলছেন বাবা? কানে হাত দিয়ে হেসে বললে—শুনতে পাই না ভালো।

একটু জোরেই প্রশ্নটির পুনরুক্তি করলাম।—এই শরীর তোমার, ইত্যাদি ইত্যাদি।

আবার হেসে সে বললে—সেই জন্যেই তো বাবা, যাব উদ্ধারণপুর, মা গঙ্গার তীরে। দেহ রাখতে যাচ্ছি বাবা। পরমপুরুষ ভাঙা আবাসে আর থাকবেন না।

কথায় কথায় সে বলেছিল অনেক কথা। যার সারমর্ম হল—বাবা, ওর মধ্যে কতদিন আত্মাপুরুষ বাস করলেন। দেহ তো নয় বাবা, দেহমন্দির। একদিন কত গরব করেছি, কত মেজেছি ঘষেছি, সাজিয়েছি: আজ উনি রব তুলে অহরহ বলছেন —পড়ম্-পড়ম্। তাই নিয়ে চলেছি—গঙ্গার কূলে, সাধক উদ্ধারণ দত্ত বাবার পাটে—গিয়ে বলব—নাও এইবার পড়: সামনে গঙ্গার শীতল জল, জলে প্রভুর পায়ের পরশ, মাটিতে সাধকের পদধূলি; তুমি এই পুণ্যের সঙ্গে মিশে যাও।

প্রশ্ন করেছিলাম—কিন্তু এই দেহ নিয়ে যাবে কি করে? আসছ কত দূর থেকে? এলে কেমন করে?

—চিন্তামণির দয়ায় বাবা। আসছি, তা ক্রোশ ছয় হবে। গোবিন্দ বলে বেরিয়ে পড়লাম ঝুলি কাঁধে নিয়ে, পথের ধারে এসে দাঁড়ালাম, গরুর গাড়িতে আসছি। গাড়োয়ানকে ডেকে বললাম—ধানের বস্তার ফাঁকে আমাকে একটু বসিয়ে নাও না বাবা, আমিও বস্তার সামিল। তারা তুলে নিলে। ছোট লাইনের ইস্টিশানে এসে রেলের বাবুদের বললাম—দাও না বাবা, মালগাড়িতে বোঝাই করে। বেশি ওজন হবে না। তোমাদের ইঞ্জিনে টানতে একটুও কষ্ট হবে না। তারা তুলে দিলে গাড়িতে। নামিয়ে দিলে পাঁচুন্দিতে। পাঁচুন্দি থেকে হেঁটে যাবারই বাসনা ছিল। তা উনি নারাজ। কেবল বলছেন, পড়ম্—পড়ম্—পড়ম্। পড়ব—পড়ব —পড়ব। গোটা এক দিন কোনো রকমে বুঝিয়ে-সুজিয়ে গড়াতে গড়াতে এসে এই গাছতলায় বসেছি। দেখি, গাড়ি পেলেই বলব—নে বাবা, ভাঙা মন্দিরকে বেঁধে-

ছেঁদে তুলে নে, উদ্ধারণপুরের পথে যতটা যাবি নিয়ে চল। যেখানে পথ ভাঙবি, সেইখানে দিস নামিয়ে। আবার বসে থাকব গাছতলায়—দেখব আবার গাড়ি।

অনেকক্ষণ তার কাছে বসেছিলাম। অনেক কথা বলেছিলাম। সে শুধু বলেছিল এই কথাই—জীর্ণ দেহমন্দিরখানিকে গঙ্গার পুণ্য-তীর্থময় ঘাটে বিসর্জন দিয়ে তার আত্মাপুরুষকে মুক্তি দেবে। কী আনন্দ যে তার সেই বহুরেখাঙ্কিত পাণ্ডুর মুখখানিতে দেখেছিলাম, সে ভাষায় প্রকাশ করতে পারব না।

আমার পিতামহের জ্যেষ্ঠ যিনি ছিলেন, তাঁর আমলের শ্রেষ্ঠ কৃতী ব্যক্তি তিনি। তাঁর কথা পূর্বে উল্লেখ করেছি। তিনি ছিলেন দিলদরিয়া মেজাজের লোক। বড় উকিল ছিলেন, উপার্জন ছিল প্রচুর, ভোগীও ছিলেন তেমনি। বিবাহ করেছিলেন তিনবার। অবশ্য প্রত্যেক বারেই বিপত্নীক অবস্থাতে বিবাহ করেছিলেন। সন্তান ছিল, সে সত্ত্বেও শেষ বারে যখন বিবাহ করেন তখন তাঁর বয়স অনেক, ষাটের উপর তো বটেই, সত্তরের কাছে, হয়তো বা ঊনসত্তর। কর্তা থাকতেন সিউড়ীতে, ছেলে থাকতেন লাভপুরে—সম্পত্তি দেখতেন। তিনি বিবাহ করলেন, ভাইয়ের নিষেধ শুনলেন না, বন্ধুর নিষেধ না, কারুর না। তাঁর বিবাহের পর সিউড়ীর উকিলেরা শুনেছি ঢাক বাজিয়ে বর-কন্যাকে অভ্যর্থনা করেছিলেন। কিন্তু তাতে তিনি লজ্জিত হননি। বিচিত্র মানুষ বৃদ্ধবয়সে বিবাহ করলেন, কিন্তু পত্নীকে পাঠিয়ে দিলেন লাভপুরের সংসারে। নিজে সিউড়ীতে রইলেন প্রণয়িনীকে নিয়ে। এতে তাঁর কোনো সঙ্কোচ বা লজ্জা ছিল না। লাভপুরে আসতেন, প্রচুর মদ্যপান করে পূজাসমারোহে সত্যসত্যই নাচতেন। এক কথায়, দান করতেন টাকাপয়সা যা হাতে উঠত তাই। একবারও দেখতেন না কি দিচ্ছেন। মত্ত অবস্থায় আঙুল থেকে আংটি পড়ে গেছে, কেউ কুড়িয়ে পেয়েছে, ফেরত দিতে এসেছে, বলেছেন—উঁহু, ও আর আমার নয়, ও তোর। আমার ভাগ্য আমার আঙুল থেকে খসিয়ে নিয়ে তোর হাতে তুলে দিয়েছে। দেশের আইনে অবিশ্যি এটা আমারই, কিন্তু ভাগ্যের আইনে ওটা তোর।

বুঝতে না পারলে বলতেন, ওরে মূর্খ, ওটা তোর হল, নিয়ে যা। আমি বাবা ও-পারে গিয়েও ওকালতি করব—সেই আইনের ধারা। এ তুই বুঝবি না। তবে তুই যখন ফিরে দিতে এসেছিস তখন তার জন্যে তোর এ-পারের আইনে আরও কিছু পাওয়া হয়েছে। নে। বলে আধুলিটা বা টাকাটা তার হাতে দিয়েছেন।

আবার যে পেয়েছে কুড়িয়ে—সে-কালের সে মানুষ এমনি যে, সে ভেবে আকুল হয়েছে, হায় হায় হায়, সে এখন করবে কি? পরের সোনা কুড়িয়ে পাওয়া যে ভালো নয়! যে মালিক সে ফিরে নিলে ভাগ্য মন্দ বিধান থেকে নিষ্কৃতি পেত। মালিক নিলে না—সে এখন করে কি? যাক। এমনি মানুষ ছিলেন আমার পিতামহের জ্যেষ্ঠ। বাড়িতে শিবপ্রতিষ্ঠা করেছেন, দুর্গাপূজা এনেছেন, কালীপূজা সরস্বতীপূজা এনেছেন, নিত্য নারায়ণ সেবা প্রতিষ্ঠা করেছেন, অহঙ্কার করে বলেন, কাশী বৃন্দাবন প্রতিষ্ঠা করেছি আমি। মানুষটাকে বিচার করলে মনে হয়—প্রতিষ্ঠার আনন্দে বিভোর, তার দম্ভে দাম্ভিক।

তীর্থে যেতে বললে বলতেন—কোথায় যাব, কিসের জন্যে যাব? আমার বাড়ির দোরে সব দেবতাকে বসিয়ে রেখেছি! আমি যাব কোথায়? সত্যই দাম্ভিক লোক।

এই মানুষ জ্বরে পড়লেন। চেতনা হারালেন। কবিরাজ বললেন—এ জ্বর থেকে কর্তা উঠবেন না। যা ব্যবস্থা হয়, করুন।

গঙ্গাতীরে নিয়ে যাবার ব্যবস্থা হল। পাল্কি সাজল, গরুর গাড়ি সাজল। তাঁর সংজ্ঞাহীন দেহ পাল্কিতে তোলা হল। গ্রামের সকল দেবালয়ে পাল্কি নামিয়ে—সংজ্ঞাহীন মানুষটির ললাট রজবিভূষিত করা হল। পাল্কি গিয়ে থামল—আমাদের গ্রামপ্রান্তে মহাপীঠতীর্থ ফুল্লরাতলায়। এই স্থানটিই গ্রামের শেষ বিদায়স্থল। এর পর পাল্কি একেবারে গঙ্গাতীরে গিয়ে নামবে। ষোলোজন বেহারাই যথেষ্ট—কিন্তু বত্রিশজন বলশালী কাহারের ব্যবস্থা হয়েছে। ফুল্লরাদেবীর প্রাঙ্গণে পাল্কি নামল, পুরোহিত মাথায় আশীর্বাদী দিচ্ছেন—কর্তা চোখ মেললেন। চারিদিকে জনতা এবং দেবস্থলের ঘন জঙ্গল ও মন্দির প্রভৃতির দিকে তাকিয়ে নিজেকে পাল্কির মধ্যে দেখে প্রশ্ন করলেন—কোথায় এনেছে আমাকে?

ভাই এগিয়ে এলেন, বললেন—মহাদেবী ফুল্লরা মাতার স্থানে। আপনাকে জ্ঞান-গঙ্গা নিয়ে যাওয়া হচ্ছে।

হাত বের করে ভাইয়ের মাথায় রেখে বললেন—আমি রামচন্দ্রের চেয়ে ভাগ্যবান। আমার লক্ষ্মণ আমার মহাপ্রস্থানের ব্যবস্থা করেছে, তাকে রেখে আমি আগে যাচ্ছি। আমার অন্তরের কামনা সে জানে যে। অচেতন হয়ে পড়েছিলাম—অন্তিম কামনা জানাতে পারিনি।

ভাই বললেন—পাল্কি তুলবে এইবার?

—না। কিছুক্ষণ অপেক্ষা করতে হবে। কর্ম বাকী আছে আমার।

—বলুন।

—আমাদের ঘরে ভাগ্নেরা আছেন। তাঁদের প্রাপ্য দিতে হবে। আমাদের সন্তানেরা কৃতী নয়, তারা অকৃতী কিন্তু ভোগী। তারা কখনও দেবে না।...এই সম্পত্তি তাদের দিলাম আমি।

আরও দুই-একটি ব্যবস্থার পর হেসে বললেন—বাস্।

ভাই জিজ্ঞাসা করলেন—আর কোনও আদেশ থাকে তো বলুন।

বললেন—এইবার আদেশ, পাল্কি তোল। কালী কালী বল সকলে। দু-কান ভরে শুনি। সময় বেশি আছে বলে মনে হচ্ছে না।

নিজে নাড়ী অনুভব করে বললেন—হয়তো শেষ রাত্রি পর্যন্ত।

—আপনার শ্রাদ্ধাদি সম্পর্কে—?

হাত নাড়লেন।—কোনো কামনা নেই আর, সুতরাং বক্তব্যও আর নেই আমার। এখন চল চল চল। আমার মালা দাও।

আমার পিতামহ কাশীতে গিয়ে দেহত্যাগ করেছিলেন। চুরাশি বৎসর বয়সে সপরিবারে তীর্থ-যাত্রা করলেন। চুরাশি বৎসর বয়সেও তিনি যথেষ্ট সক্ষম ছিলেন। এ-বয়সেও তাঁর চুল পাকেনি ; কালো ছিল চুল। দেহেও ছিলেন সমর্থ। যা শুনেছি,

তা বিস্ময়কর মনে হয় আজকের দিনে। পঁচাত্তর বৎসর বয়স পর্যন্ত তিনি সিউড়ী-তেই বাস করেছেন। শেষের চার-পাঁচ বৎসর ওকালতি করতেন না। তখন আদালতে ইংরেজির রেওয়াজ শুরু হয়েছে। ইংরেজি-জানা উকিলেরা এসে বসেছেন। বাংলা ও ফার্সীনবীসদের মানসম্মান চলে যাচ্ছে অত্যন্ত দ্রুতগতিতে। তিনি ওকালতি ছেড়ে ছিলেন। সে-কথা থাক। তাঁর সামর্থ্যের কথা বলি। দুর্গাপুজোয় তিনি নিজে পুজকের কর্ম করতেন। ষষ্ঠীর দিন তিনি সিউড়ী থেকে লাভপুর আসতেন। বিশ মাইল পথ, উপবাস করে তিনি পদব্রজে রওনা হতেন, সঙ্গে পাইক থাকত; এই পঁচাত্তর বৎসর বয়স পর্যন্ত তিনি উপবাসী থেকে পদব্রজে বিশ মাইল পথ হেঁটে লাভপুরে পৌঁছে পুনরায় স্নান করে সন্ধ্যার সময় নবপত্রিকা ও নবপল্লবের অধিবাস ও পুজাসংকল্পাদি সেরে তবে জল খেতেন। চুরাশি বৎসর বয়স পর্যন্ত দেহে রোগ বড় একটা কেউ দেখেনি। মধ্যে মধ্যে অমাবস্যা-পূর্ণিমায় বাতশিরার জ্বর হত। বাতশিরা এ-কালে বোধ হয় দুর্বোধ্য; ফাইলেরিয়ার জ্বরকে বাতশিরার জ্বর বলত। এই বয়সে তাঁর আহারও ছিল প্রচুর। দিনে খেতেন ভাতের সঙ্গে ঘি তরকারি মাছ এবং ঘরের দু-সের দুধ জ্বাল দিয়ে এক সেরে পরিণত করে চিঁড়া কলা ও চিনি দিয়ে মেখে তাই; এবং রাত্রে হালুয়া ও আধ সের ক্ষীরের মতো দুধ। এই মানুষ চুরাশি বৎসর বয়সে তীর্থভ্রমণে যাবার সময় গ্রামের প্রতি জনের কাছে বিদায় নিয়ে, তখন একজন তাঁর দিদি সম্পর্কীয়া জীবিতা ছিলেন—তাঁকে প্রণাম করে, গ্রামের প্রতি দেবালয়ে প্রণিপাত করে একটি প্রার্থনাই জানালেন যে, যে-কামনা নিয়ে তীর্থে চলেছি সে-কামনা যেন পূর্ণ হয় আমার। তীর্থস্থলে যেন আমার দেহান্ত ঘটে, আমি যেন মুক্তি পাই।

২২শে কার্তিক তিনি তীর্থযাত্রা করলেন। গয়াতীর্থ সেরে কাশীতে এসে পেঁৗছলেন—২৭শে কার্তিক। ৫ই অগ্রহায়ণ তাঁর জ্বর হল, ৬ই তারিখে সে-জ্বর ছেড়ে গেল—দেহের উত্তাপ সাড়ে ৯৫৷৷° ডিগ্রিতে নামল। ৭ই অগ্রহায়ণ তিনি দেহত্যাগ করলেন। সম্পূর্ণ সচেতন অবস্থায় দেহত্যাগ করলেন। বুদ্ধির তীক্ষ্ণতা পর্যন্ত খর্ব হয়নি। তার প্রমাণ—তিনি লাভপুর থেকে রওনা হওয়ার পর তাঁর একমাত্র দৌহিত্র অকস্মাৎ মারা গেল লাভপুরে। সে সংবাদ লাভপুরের পত্রে গোপন রাখতে হয়েছিল। লেখেনইনি তাঁরা। ৬ই তারিখে এই পত্র কাশীতে এল। দীর্ঘ পত্র, নায়েব লিখেছেন, পুত্র পিতাকে সে-পত্র পড়ে শোনালেন। তাকিয়ায় ঠেস দিয়ে সাড়ে ৯৫৷৷° ডিগ্রি দেহোত্তাপ নিয়ে বৃদ্ধ অর্ধশায়িত অবস্থায় পত্র শুনছিলেন, পত্র শেষ হতেই ঘাড় নেড়ে বললেন—পত্র তো ভালো বোধ হচ্ছে না বাবা।

পুত্র বললেন—কেন বাবা? সবই তো ভালো লিখেছেন নায়েব।

ক্রমশ-স্তিমিতদেহোত্তাপ বৃদ্ধ বললেন—দেখ বাবা হরিদাস, পত্রে গ্রামের লোকের সংবাদ আছে, এমন কি তোমার গরু-বাছুরের সংবাদ পর্যন্ত দিয়েছে, মামলা-মকদ্দমা বিষয়ের কথা আছে, কিন্তু হেমাঙ্গিনীর একমাত্র সন্তান ভোলার সংবাদ তো নেই!

আমার বাবা বললেন—তোমার ভাবনা একটু বেশি বাবা। ভোলার বাপের মায়ের

সংবাদ দিয়েছে, তাদের বাড়ির খবর দিয়েছে, তার কথা আর স্বতন্ত্র করে কি লিখবে?

ঘাড় নেড়ে বৃদ্ধ বললেন—সকলের সংবাদ পৃথকভাবে না লিখলে ভাবতাম না বাবা। বালক হলেও ভোলা তো বাড়ির গরু বাছুর থেকে ছোট নয়।

বুদ্ধির তীক্ষ্ণতা তখনও এতখানি। পরদিন ৭ই তারিখ রাত্রি নয়টায় একবার প্রলাপ বকলেন বসে থাকতেই। প্রলাপই বলব। অন্য কথা বলছিলেন, তার মধ্যেই ডেকে উঠলেন লাভপুরের নায়েবকে।—কই হে ফুল্লরাবাবু, তুমি কেমন লোক হে? কই, আমার আহ্নিকের জায়গা কই করেছ?

ছেলে শঙ্কিত হয়ে গায়ে হাত দিয়ে বললেন—বাবা, কি বলছ? সঙ্গে সঙ্গে চমকে উঠলেন। দেহের উত্তাপ আরও কমেছে।

বাপ আত্মস্থ হয়ে বললেন—কি বলছ?

—রাত্রিকালে আহ্নিকের জায়গা করতে বলছ কি?

—বলেছি? ও। একটু চোখ বন্ধ করে থেকে বললেন—জ্বর আসছে—শিবজ্বর।

জ্বর এল। নিজেই বললেন—আমাকে এবার তীরস্থ কর। আমার উপবীত আমার আঙুলে জড়িয়ে দাও।

কুলদাপ্রসাদবাবুও ছিলেন বিচিত্র মানুষ।

যেমন ভোগী তেমনি রসিক সুগায়ক, তেমনি সুপুরুষ ও সুন্দরভাষী। কুলদাবাবু ছিলেন বৈষ্ণবমন্ত্র উপাসক। লোকে তাঁকে ব্যঙ্গ করত। সাধারণভাবে তিনি গ্রামের লোকের প্রিয়পাত্র ছিলেন না; তাঁর সমস্ত গুণ প্রকাশের আতিশয্যে এবং বিষয়বোধের চারিত্রিক জটিলতার জন্য অসহনীয় হয়ে উঠেছিল। কীর্তন শুনতে বসে তিনি কাঁদতেন; মধ্যে মধ্যে 'ওহো ওহো' বলে ভাবাতিশয্য প্রকাশ করতেন; বহু লোকের কাছে তা হাস্যকর মনে হত। এর মধ্যে আতিশয্য ছিল, কিন্তু কপটতা ছিল না। নিমন্ত্রণ-বাড়িতে যেতেন, সেখানে বলতেন—দেখ, দইয়ের মাথাটা আন দেখি। আর তেলুক দেখে মাছ। তাঁর ভোগবিলাসে কুণ্ঠা ছিল না। জীবনের শেষ কাল পর্যন্ত দেখেছি ভোগের প্রতি অনুরাগ। পরিপাটী কোঁচানো কাপড়, শক্তকফ শার্ট, চকচকে জুতো, ঝকঝকে মাজা একটি গাড়ু, তার উপর ভাঁজকরা পরিষ্কার গামছা, চকচকে গড়গড়া, চমৎকার সটকার নল, একখানি সুন্দর কম্বল, একটি ঝালর-দেওয়া পাখা। একটি বাক্স—এই আয়োজন থেকে কুলদাবাবুকে পৃথক করা যায় না। তাঁকে মনে পড়লেই এগুলি মনে পড়বে। লোকে অন্য অপবাদও দিত। তা হয়তো সত্যিই। কিন্তু সে-কালে এই দোষ থেকে মুক্ত মানুষের সংখ্যা খুব কম ছিল। আমার বাবার ডায়রিতে পাই, তিনি আক্ষেপ করে লিখেছেন—"লাভপুরে আসিয়া—লোকের সংসর্গে আসিয়া অল্পবয়সেই মদ্যপানে অভ্যস্ত হইলাম, বেশ্যাসক্তি জন্মিল।" আমার মায়ের পদার্পণের পর তিনি এ গ্লানি থেকে মুক্ত হয়েছিলেন। মদ্যপান ছিল, কিন্তু সে ছিল তান্ত্রিক পদ্ধতিতে সংযত পরমাণে পান। থাক।

কুলদাবাবুর বিষয়াসক্তিও ছিল প্রবল এবং জটিল। মামলা-মকদ্দমা অনেক

করেছেন, করতে বাধ্যও হয়েছেন। কিন্তু এই মানুষটির মধ্যে আমি এক চিরকালের সম্ভ্রমের মানুষকে দেখেছি। এমন মিষ্ট ভাষা আর এমন সহ্যগুণ সংসারে বিরল। একবারের ঘটনা চোখের উপর ভাসছে। বৃদ্ধ বসে আছেন দুর্গাপূজা-মণ্ডপে। কম্বল বাক্স গড়গড়া গামছা পাখা নিয়ে আসর জমিয়ে নবমী-পূজার ব্যবস্থা করছেন। বহু সরিকের পূজা, অনেক কালের পূজা ; সরকার-বাড়ির পূজায় দৌহিত্র উত্তরাধিকারী হিসাবে কয়েকজন বাঁড়ুজ্জে মুখুজ্জেও সরিক। নবমী-পূজার দিন সরকার-বাড়ির পূজাস্থানে বলি হয় অনেক, প্রায় ষাটটি। এই বলির পর্যায় বাঁধা আছে। এ পর্যায় বংশের সম্মান হিসাবেই নির্দিষ্ট। সে-বার এক প্রবীণ দৌহিত্র সরিকের তিরোধান হয়েছে। এই দৌহিত্রের বলি ছিল প্রথম বলি ; দৌহিত্র নিঃসন্তান, তাঁর উত্তরাধিকারী হয়েছেন তাঁর ভাগিনেয়। ভদ্রলোক শিক্ষিত, গ্রাজুয়েট, কৃতী ব্যবসায়ী, সংস্কৃতিবান, আধুনিক। কুলদাবাবু ব্যবস্থা করলেন—এবার প্রথম দেওয়া হবে প্রবীণতম সরিকের বলি। কথাটা গোপন ছিল না। প্রথমেই এ নিয়ে বাদানুবাদ করে মীমাংসায় উপনীত হলে ঘটনাটি ঘটতে পেত না। কিন্তু দৌহিত্রের উত্তরাধিকারী এ নিয়ে কোনো কথা বললেন না। তাঁর অজুহাত, তাঁকে তো জানানো হয়নি। তবে তিনি ব্যবস্থা সবই করলেন। ঠিক বলির সময় তাঁর ভাগিনেয় ঝাঁপিয়ে পড়ল এবং প্রচণ্ড প্রতিবাদ তুললে। কুলদাবাবুর ব্যবস্থা নাকচ করে দিয়ে নিজেদের বলিই হাড়িকাঠে ফেললে। সেই বলিই প্রথম বলি হল। গণ্ডগোলটা বলির সময় স্থগিত থাকল চাপা আগুনের মতো। বলি শেষ হওয়ার পর জ্বলে উঠল।

দৌহিত্রের উত্তরাধিকারী আত্মস্থ ছিলেন না। ইচ্ছাপূর্বকই ছিলেন না। চক্ষু-লজ্জাকে অতিক্রম করার জন্যই ছিলেন না। তিনি এসে আক্রমণ করলেন বৃদ্ধকে, মৌখিক আক্রমণ। মাত্রা ছাড়িয়ে গেল। তিনি তখন যেন উন্মত্ত। বাক্যপ্রয়োগে শীলতা তো অতিক্রম প্রথম থেকেই করেছিল, কয়েক ক্ষেত্রে শ্লীলতাও অতিক্রান্ত হল। জনতা থমথম করছে। স্তব্ধ। বৃদ্ধ স্থির দৃষ্টিতে চেয়ে নির্বাক হয়ে শুনে যাচ্ছেন আর তামাক টানছেন। তাঁর চারিপাশে তাঁর তিন পুত্র, চার ভ্রাতুষ্পুত্র—সাতজন। এদের মধ্যে বড় ছেলে কৃতী, কয়লাব্যবসায়ী, দেহেও শক্তিশালী। ভ্রাতুষ্পুত্রদের একজন বড় পুলিশ কর্মচারী, শুরবীর চেহারা। অন্য তিন ভ্রাতুষ্পুত্র শুধু শক্তিশালীই নয়, রোষ-বর্বরতার অখ্যাতিতে কুখ্যাত। আর প্রতিপক্ষেরা স্বজন-শক্তিতে মাত্র দুজন। হয়তো কুলদাবাবু বহু স্বজনের রোষভাজন ছিলেন, কিন্তু সে-দিন বিবাদ যা দাঁড়িয়েছিল তাতে সমগ্র সরকারবংশের এক হওয়ারই কথা। শুধু মাত্র কোনো এক-জনের প্রথম সক্রিয় প্রতিবাদ শুরুর অপেক্ষা। ওই মানুষটি মুখে প্রতিবাদ শুরু করলেই তা হবে। তাঁর মুখ খোলার অপেক্ষা। কিন্তু আশ্চর্য! দৌহিত্র-বংশের উত্তরাধিকারী প্রতিবাদ না পেয়ে অধিকতর ক্রুদ্ধ হয়ে উঠছেন, গালাগালি অভি-সম্পাত করেই চলেছেন, তবু এ মানুষটি নির্বাক, স্থিরদৃষ্টি, স্থির হয়ে বসে আছেন। শেষে তাঁর বড় ছেলের আর সহ্য হল না। তিনি বাপের পাশেই বসে ছিলেন, অধীর হয়ে বলে উঠলেন—মুখ সামলে কথা বলবে।

বারেকের জন্য বৃদ্ধ জ্বলে উঠলেন—আমি বলব—জ্যোতিষ্মানের মতো জ্বলে

উঠে তিনি যেন গৃহদাহী বহ্নিকে নির্বাপিত করে দিলেন। কমপক্ষে পঁয়তাল্লিশ বৎসর বয়স্ক পুত্রের মাথায় তিনি সর্বসমক্ষে চড় মেরে বসিয়ে দিয়ে হেঁকে উঠলেন —খবরদার! চারিদিকে আসন্ন বিস্ফোরণ মুহূর্তে স্তব্ধ ক্ষান্ত হয়ে গেল। এমন কি দৌহিত্রের উত্তরাধিকারীও স্তব্ধ হয়ে গেলেন। আজও আমার চোখের উপর ভাসছে, আমি দেখছি সেই মুহূর্তের ছবি, মানুষের মুখে-চোখে পশু তার হিংস্র রূপ নিয়ে ফুটে উঠেছে—সে হিংস্র চিৎকার করতে উদ্যত হয়ে বিমূঢ় হয়ে গেল। আমার মনে হল, একটা প্রহেলিকা খেলে যাচ্ছে। তার অর্থ কি উপলব্ধি করতে পারছি না। স্তব্ধ নাটমণ্ডপে তিনি বলে গেলেন তাঁর বাক্যগুলি, আমার মনের আকাশে বাতাসে এখনও প্রতিধ্বনিত হচ্ছে—সেই প্রতিধ্বনির ধ্বনিই আমি আজ লিখে চলেছি। তিনি বলে গেলেন—ওরে মূর্খ বর্বর, তুই কাকে কি বলছিস? কার উপর হাত তুলতে চলেছিস? জানিস ও কে?

অবাক্ হয়ে জনতা শুনে গেল।

—জানিস ও কে? ও হল—এর ভাগ্নে।—এর দৌহিত্র। (মায়ের নাম করে)—এর বেটা। ওরে মূর্খ, ও যখন শিশু ছিল তখন ওকে বুকে নিলে ও যদি আমার বুকে বিষ্ঠা ত্যাগ করে দিত, তবে কি আমি তাকে ফেলে দিতাম? ও আজ বড় হয়েছে দেখছিস কিন্তু আমি যে বুড়ো হয়েছি হতভাগা; তোদের চোখ নেই, তোরা অন্ধ। তাই তোরা দেখতে পাস না, ও আমার কাছে তাই আছে। বলুক, ওর যা খুশি ও বলুক। আমার ওপর রাগ করবে না তো করবে কার ওপর?

চারিদিকে দেখলাম মানুষের চেহারা পাল্টে গেছে, পশু কোথায় মিলিয়ে গেছে। মানুষের মুখে প্রসন্নতা, চোখে জল।

একবার নয়, বার বার দেখেছি এমন সহ্যগুণ।

এক ধনীর বাড়িতে মাতৃবিয়োগের পরই তিনি তত্ত্ব করতে এসেছেন। ধনী আধুনিক—বহুকীর্তিমানের উত্তরাধিকারী। আশ্চর্যের কথা, তবুও তিনি আত্মীয়তা-কামী এই বৃদ্ধ আগন্তুককে হেয় প্রতিপন্ন করবার জন্য আক্রমণ শুরু করলেন। নাতি-ঠাকুরদার সম্পর্কের সুযোগ নিয়ে রহস্যের মধ্য দিয়ে কুটিল আক্রমণ। চরিত্র, লোভ, হীনতা, দৈন্য ইত্যাদি নিয়ে আক্রমণ। বৃদ্ধ প্রসন্ন হাসি হাসতে শুরু করলেন। অমৃতং বালভাষিতং। সত্য বলতে, আমি মনে করি, বৃদ্ধের সে বোধ মিথ্যা বা কপট ছিল না।

তিনি গঙ্গাতীরে গিয়ে স্বজনপরিবৃত হয়ে দেহ রেখেছিলেন।

কুলদাবাবুর এক পূর্বপুরুষের কথা না বলে পারছি না।

তিনি গ্রামেরই কুটুম্বের কাছে ঋণ করেছিলেন। দলিল-দস্তাবেজ ছিল-কি-ছিল না, সে-কথা বাহুল্য। মৃত্যুকালে তিনি কুটুম্বকে ডেকে বললেন—ঋণদায় নিয়ে মরণে আমার তৃপ্তি হচ্ছে না, শান্তি পাচ্ছি না আমি। আমার নগদ টাকা এখন নাই। আপনি এই ভূমি-সম্পত্তি নিয়ে আমাকে নিষ্কৃতি দিন। আমি তৃপ্তি পাই, শান্তি পাই।

কুটুম্ব বললেন—তাই হল।

সানন্দে মৃত্যুপথযাত্রী বললেন—দলিল, একটা দলিল কর।

কুটুম্ব বললেন—গ্রহীতার নাম এই—। আমার নামের পরিবর্তে ওই নামে হবে। সে নাম কুটুম্বের ভাগিনেয় বা ভাগিনেয়-বধূর নাম। মৃত্যুপথযাত্রীর জামাতা অথবা কন্যা।

মৃত্যুপথযাত্রীর চোখ দিয়ে জল গড়াল। মুখে তিনি নামগান শুরু করলেন। মুছে ফেললেন সকল পার্থিব ভাবনা।

ছেলেবেলায়, তখন আমার বয়স সাত-আট বৎসর, সেই সময় প্রথম দেখেছিলাম—আমাদের গ্রামের বিষ্ণু মুখুজ্জে মহাশয়কে ঠিক এমনি কামনা নিয়ে কাশী যেতে। খোল করতাল বাজিয়ে গ্রামের— গ্রামের কেন—আশপাশের গ্রামের লোকদের প্রণাম নিয়ে, গ্রামের দেবতাদের প্রণাম করে—কাশী গিয়েছিলেন দেহত্যাগ করতে।

আমাদের গ্রামের হিরণ্যভূষণবাবুর মা গিয়েছিলেন গঙ্গাতীর।

আমাদের আশেপাশের গ্রামের অনেকে এমন যাওয়া গিয়েছেন শুনেছি।

এই সব কথা আজ যখন মনে ভাবি, তখন মনে হয়, সে-কালের সবই আবর্জনা ছিল না। আবর্জনা-স্তূপের মধ্যে খানিকটা কিছু ছিল।

আর-একটা জিনিস ছিল।

সে-কালের এই ধর্মাশ্রয়ী মানুষদের ভাষা ছিল বড় মধুর, বড় মিষ্ট। তেমনি ছিল ধৈর্য, সহনশীলতা। আজকের দিনের ভাষা সে-দিনের ভাষার তুলনায় অনেক উন্নত—দীপ্তিতে তীক্ষ্ণতায় ব্যঞ্জনা-মহিমায় প্রকাশ-শক্তিতে অপরূপ, মনের মধ্যে দাগ কেটে বসে যায়, ক্ষেত্রবিশেষে বীণার সপ্ততারে ঝঙ্কার তোলে ; কিন্তু মিষ্টতায় সে-দিনের ভাষা ছিল বড় মধুর।

এই দুটি বস্তু আজ মনে হয় আমরা হারিয়েছি। অন্যথায় সে-কালের অবস্থার ঐতিহাসিক দোহাই পেড়েও আর কোনো মানসিক অবস্থাতেই সমর্থন করতে পারি না। মিথ্যার জঞ্জাল সেদিন আমাদের সমস্ত জীবনকে আচ্ছন্ন করে ফেলেছিল। এই জঞ্জাল অপসারণের ঢেউ তখন বাংলাদেশের প্রাণকেন্দ্র কলকাতায় উঠেছে, কিন্তু আমাদের গ্রাম পর্যন্ত পৌঁছায়নি। বন্যার প্রথমেই যেমন ঢেউয়ের আগে ভেসে আসে রাশিকৃত ফেনা আর নদীর উৎসমূলের খড়-কুটা আবর্জনা, তেমনি নবজীবনের শক্তির সঞ্চারের আগে এসে লাগল ফ্যাশন। গোড়াতেই বলেছি, ভৃঙ্গারে ভরে মৃত-সঞ্জীবনী অমৃতধারা আসেনি, এসেছিল কেস-বন্দী স্কটল্যাণ্ডের তৈরি স্কচ হুইস্কি। সে-কালের হুইস্কির বোতল আমাদের বাড়িতেও আমি দেখেছি। আমার বাবা ছিলেন তন্ত্রোপাসক, বাড়িতে কালী ও তারা এই দুই মহাবিদ্যার পূজা ছিল। তারাপূজায় কারণের ঘট স্থাপন করতে হয়। কারণের ভোগ হয়। মা-তারাকে উপাদেয়তর দুর্লভ সামগ্রী হিসাবে স্কচ হুইস্কির ভোগও দেওয়া হয়েছিল বোধ হয়। বোতলের গায়ের নাম দেখেছি—H. M. S.; ওটাই নাকি চলতি বেশি ছিল

সেকালে। এ বিষয়ে আমার একটা কথা মনে হয়—হুইস্কির নামটা সার্থক ছিল। ইংলণ্ডের রাজার রাজকীয় কর্মসাধনের জন্যই ওটা ঢুকেছিল। শিক্ষার আগে এল ফ্যাশন। জুতোয় জামায়, ম্যান্‌চেস্টারের রেলি-ব্রাদার্সের ধুতিতে শাড়িতে, নূতন কালের চুল ছাঁটায়, কথায়-বার্তায় ঢঙে-ধারায়-ধরনে সে এক ফ্যান্সি ফেয়ার এসে বসে গেল দেশের মধ্যে।

পূর্বেই বলেছি, আমার চুল মানত্ ছিল বাবা বৈদ্যনাথের কাছে। সেই চুল মানত্ দিতে গেলাম আমি বিচিত্র পোশাকে, সার্জের সুট পরে মাথায় বেড়া বিনুনি বেঁধে, তার উপর একটা নাইট ক্যাপের মতো টুপি এঁটে। সেদিনের কথা আজ মনে পড়ছে। চুল বেঁধে সুট পরে টুপি মাথায় দিয়ে বেশ গৌরব অনুভব করেছিলাম ; একটি শিশুর আধুনিকত্বের গৌরবে যতখানি স্ফীত হওয়া সম্ভবপর তা সেদিন হয়েছিলাম আমি।

আমার চুল হয়তো আরও কিছুদিন থাকত। হয়তো বৈদ্যনাথের মতো পৈতের সময় পর্যন্ত চুল আমাকে বাঁধতে হত, কিন্তু পর পর মর্মান্তিক ঘটনা ঘটে গেল। এই উত্থান-পতনের দ্বন্দ্বে বাবা আমার মুহ্যমান হয়ে পড়ে বৈদ্যনাথের কাছে মর্ম-বেদনা নিবেদন করতে ছুটে গেলেন।

একটা ঘটনা ঘটল, যা আজ বিচিত্র মনে হবে।

গ্রামের নব-অভ্যুদিত ধনী হাই ইংলিশ ইস্কুল প্রতিষ্ঠা করেছিলেন, ইস্কুলের সভাপতি ছিলেন জেলা-ম্যাজিস্ট্রেট, ম্যানেজিং কমিটিতে গ্রামের প্রধানদের নেওয়া হয়েছিল। আমার বাবাও ছিলেন ম্যানেজিং কমিটির সভ্য। স্কুলের থার্ড মাস্টার ছিলেন স্পষ্টভাষী এবং একটু বিচিত্র ধরনের মানুষ। তাঁর ওই স্পষ্টভাষিতার অপ-রাধে একদা তিনি অকস্মাৎ অপসারিত হলেন। করলেন—হেডমাস্টার এবং সেক্রেটারি। ম্যানেজিং কমিটির অনুমোদনসাপেক্ষও রাখলেন না ব্যাপারটা। এক কথায় বাড়ির মালিকের মতো জবাব দিয়ে দিলেন। সেক্রেটারি ছিলেন ইস্কুল-প্রতিষ্ঠাতা নিজে : ম্যানেজিং কমিটির অনুমোদন সহজলভ্য ছিল। তাঁদের অনুগামী সভ্যের সংখ্যাই বেশি, তবুও অধীরতার তাড়নায় তাঁরা অপেক্ষা করলেন না। এরই প্রতিবাদে বাবা এবং আরও দুইজন কমিটিতে যাওয়া বন্ধ করলেন। হয়তো কেন নিশ্চয়ই এটা তাঁদের দিক থেকে প্রতিষ্ঠার দ্বন্দ্বের একটা রূপান্তরিত প্রকাশ। অন্য দিকে ইস্কুল প্রতিষ্ঠাতা তাঁর দিক থেকে বিচার করে অন্যায় দেখতেও পেলেন না, স্বীকারও করলেন না। এবং তিনি গ্রাহ্য করলেন না—এঁদের অসহযোগিতা। এর পর স্কুলে প্রাইজ ডিস্ট্রিবিউশন উপলক্ষে এলেন ম্যাজিস্ট্রেট সাহেব, তাঁর নাম ছিল—এস্. সি. মুখার্জী, আই. সি. এস্.। সে-সভাতেও এঁরা গেলেন না—প্রতিবাদ জানাবার জন্যই গেলেন না। অনুপস্থিতির অভিযোগ সাহেবের কানে উঠল। তাঁর সঙ্গে ছিলেন তাঁর ঘনিষ্ঠ এক আত্মীয়, এবং তিনি সাহেবকে বুঝিয়ে দিলেন যে, গ্রামের এই তিন প্রধান—এই সভায় অনুপস্থিত হয়ে কেবলমাত্র ইস্কুল-প্রতিষ্ঠাতাকেই অপমানিত করেননি, রাজপ্রতিনিধিরও অসম্মান করেছেন। তখন ম্যাজিস্ট্রেট, এস্. ডি. ও., এস্. পি. এলে স্থানীয় জমিদারের ডাক-বাংলোয় সেলাম দিতে যেতে হত। সে-কালের

আই. সি. এস. ম্যাজিস্ট্রেটের কথাটা মনে নিলেন। তিনি সদরে ফিরে গিয়ে—দারোগা মারফৎ হুকুমনামা পাঠালেন। এই তিনজন জমিদারকে এই অপরাধের জন্য ইস্কুল-প্রতিষ্ঠাতার কাছে ক্ষমা প্রার্থনা করতে হবে স্থানীয় সেটেলমেণ্ট ডেপুটির সম্মুখে। বিংশ শতাব্দীর প্রথম দশক। 'দিল্লীশ্বরো-বা জগদীশ্বরো-বা' কথাটায় যদি কারও সন্দেহ ছিল মুসলমান আমলে, ইংরেজ আমলে 'ইংলণ্ডেশ্বরো-বা জগদীশ্বরো-বা' ঐ কথাটায় কারও তখন সন্দেহ ছিল না। বুয়োর যুদ্ধ এবং রুশ-জাপান যুদ্ধ তখন শেষ হয়েছে, এঁরা প্রত্যেকেই সাপ্তাহিক 'বঙ্গবাসী' 'হিতবাদী' মনোযোগ দিয়ে পড়েছেন, তৃপ্তি পেয়েছেন, তবুও ইংরাজের সম্পর্কে মনোভাব টলেনি। কাজেই দোর্দণ্ডপ্রতাপ ইংলণ্ডেশ্বরের প্রতিনিধির এ আদেশ অমান্য করতে তাঁদের সাহস হল না। তাঁরা প্রকাশ্যে ক্ষমা চাইলেন। ক্ষমা চাইলেন, কিন্তু মনে হল এর চেয়ে মৃত্যুও ভালো ছিল।

সঙ্গে সঙ্গে ঘটল দ্বিতীয় ঘটনা। এই নব-অভ্যুদিত ধনী কিনলেন মুসলমান-নবাববংশীয় জমিদারের কাছে একটি জমিদারি। ব্যাপারটা একটু জটিল। সংক্ষেপে বলি। আমাদের গ্রামের জমিদারির অংশীদার সকলেই, কিন্তু দক্ষিণপাড়া—যে-পাড়ায় আমাদের বাস—সে-পাড়াটি ছিল মুরশিদাবাদের এক মুসলমান জমিদারের। উচ্চ মূল্য দিয়ে এই দক্ষিণপাড়ার জমিদারি কিনলেন। এবং নিজে অর্থ ব্যয় করে আনলেন গভর্নমেণ্ট সেটেলমেণ্ট। প্রমাণ করতে চাইলেন—গ্রামের প্রধানদের বাড়িগুলি, যা তাঁরা এতকাল মুসলমান জমিদারের আমলে ব্রহ্মত্র বা লাখরাজ হিসাবে ভোগ করে প্রজা হয়েও প্রজা-না-হওয়ার সুবিধা পেয়ে আসছেন—সে সুবিধা তাঁরা পেতে পারেন না, ব্রহ্মত্র-লাখরাজ মিথ্যা। তাঁর এই অনুমান পুরাপুরি সত্য না হলেও অনেকটাই সত্য ছিল। আমাদের দেশের সেটেলমেণ্টে এক রকম নূতন লাখরাজের সৃষ্টি হয়েছে, যার নাম—ভোগদখলসূত্রে নিষ্কর লাখরাজ। সূত্রটা যেখানে খাজনা না দিয়ে ভোগদখলের, সেখানে দখলটা জবরদখল। প্রাচীন মুসলমান জমিদার বর্ধিষ্ণু হিন্দুদের এই জবরদখল সহ্য করেছিলেন। এরা বর্ধিষ্ণু এবং ব্রাহ্মণ, এই ছিল সহনশীলতার কারণ। কিন্তু নূতন জমিদার সেটা সহ্য করতে চাইলেন না। লাখরাজ যেখানে সত্য নয়, সেখানে কর দিয়ে তাঁকে জমিদার স্বীকার করে তাঁদের প্রজা হতে হবে। যে সেটেলমেণ্ট ডেপুটির সামনে তাঁদের ক্ষমা চাইতে হয়েছিল, সেই সেটেলমেণ্ট ডেপুটি এই উপলক্ষেই তখন লাভপুরে ছিলেন। একদা দেখা গেল—সেটেলমেণ্টের চেন থাক্ নক্সার দাগে দাগে যেতে গিয়ে আমাদের কয়েক বাড়ির অন্দরে গিয়ে প্রবেশ করেছে। তার পিছনে পিছনে আমিন কানুনগো, সেটেলমেণ্টের টেবিল ঘাড়ে নিয়ে কুলি, থাক্-নক্শা বগলে জমিদারের কর্মচারী এবং আরও অনেকে। অন্দরের উঠান ছিল বাঁধানো, সেখানে পায়ের ছাপ বা জুতোর দাগ পড়ার কথা নয়, কিন্তু মালিকদের অন্তস্তল দলিত হয়ে গেল।

আরও একটি ঘটনা ঘটল। এর সঙ্গে গ্রামের কোনো লোকের সংস্রব ছিল না। আমাদের একটি বড় মামলায় পরাজয় হল। একটি ন্যায্য সম্পত্তির অধিকার থেকে আমরা বিচ্যুত হলাম।

এই তিনটি ঘটনার আঘাতে আমার বাবা মুহ্যমান হয়ে আশ্রয় সন্ধানে ছুটে গেলেন বৈদ্যনাথধামে। দেবতার পায়ে গড়িয়ে পড়বেন। বলবেন—তুমি তোমার শক্তি প্রয়োগে এর প্রতিকার কর। মানত্ করবেন। শুধু তাই নয়, আমার পিসিমা ধর্না দেবেন সেখানে। সপরিবারে বৈদ্যনাথ গেলাম। বৈদ্যনাথের মন্দিরপ্রাঙ্গণ, মন্দিরের ধ্বজা আজও আমার চোখের উপর ভাসছে। এর পর আরও কয়েকবার দেওঘর গিয়েছি, এই গতবার ১৩৫৫ সালেও গিয়েছি—কিন্তু সে ছবির সঙ্গে মেলে না। সে মন্দির এত উঁচু, এত শুভ্র যে, মনে হয় আকাশের গায়ে সাদা মেঘের সঙ্গে মিশে গিয়েছিল।

আমার মাথার চুলের লজ্জা বৈদ্যনাথের পাথর-বাঁধানো অঙ্গনে উজাড় করে দিয়ে সেই দিন সেইখানে নিলাম হাতেখড়ি। মনে হচ্ছে বাংলা এবং দেবনাগরী দুই অক্ষরেই খড়ি বুলিয়েছিলাম। যে পাথরখানির উপর খড়ি বুলিয়েছিলাম, সেই পাথরখানিকে বের করবার জন্য (এবারে ১৩৫৫ সালে) কত যে মনে মনে সন্ধান করেছি! যে-দিন গিয়েছি মন্দিরে, সেই দিনই বৈদ্যনাথের পূর্ব দরজার সামনে দাঁড়িয়ে শুধু খুঁজেছি খুঁজেছি খুঁজেছি। স্ত্রী কন্যা পুত্র জিজ্ঞাসা করেছেন, কি? এমন করে কি দেখছেন?

উত্তর দিইনি। হেসেছি। সম্ভবত লজ্জা অনুভব করেছি।

সে-কথা থাক।

বাবা কেঁদেছিলেন দেওঘরে। স্পষ্ট মনে পড়ছে, রাত্রে শোবার সময় বিছানায় বসে বেশ স্ফুটকণ্ঠেই প্রার্থনা করেছিলেন মনে আছে—রাজার হুকুমে এই অপমান, এর প্রতিকার তুমি ভিন্ন আর কে করতে পারে? হে দেবাদিদেব! হে আশুতোষ!

আমার চোখেও জল এসেছিল। তারই প্রভাব আমার জীবনে কাজ করেছে। রাজার বিরুদ্ধে যে দেশব্যাপী বিদ্রোহী মনোভাব এইভাবে সৃষ্টি হল তার সঙ্গে অন্তরের যোগসূত্র স্থাপিত হয়েছে স্বাভাবিকভাবেই। প্রাণে প্রাণে অনুভব করেছি, এরই মধ্যে হবে আমার জীবনের সার্থকতম বিকাশ।

অপর প্রভাব এই দেবভক্তিই বলি, আধ্যাত্মিকতাই বলি, নীতিবাদই বলি তার প্রভাব। একটি গভীর অজ্ঞাত অনুশাসন আমি অনুভব করি; মানব-হৃদয়ের এই অনুশাসনের একটি বেদনাময় আকুতি আমার আছে। এ দুর্বলতা হলে আমি দুর্বল। পরাজয় হলে আমি পরাজিত।

সে-কালকে যতই চেষ্টা করছি প্রকাশ করতে, ততই যেন মনে হচ্ছে ঠিক প্রকাশ করা হল না। প্রথমেই বলেছি, ছোট ছোট জমিদারপ্রধান একটি অঞ্চল, সে অঞ্চলে অকস্মাৎ অভ্যুদয় হল এক লক্ষপতি ব্যবসায়ীর, তাঁর সঙ্গে প্রাধান্য নিয়ে সংঘর্ষ বাধল আমাদের অঞ্চলে। জমিদার-শ্রেণী যতই বিব্রত বিপন্ন হলেন, ততই তাঁরা ভগবানকে ডাকতে শুরু করলেন। ভগবানের তখন বহু মূর্তি। দেবতা তেত্রিশ কোটী, সুতরাং রূপ তাঁর তেত্রিশ কোটীই। ওর মধ্যে কিন্তু সূক্ষ্মভাবে বিচার করলে দেখা যাবে—মূর্তি ছিল আসলে দুটি। শক্তিমূর্তি আর বিষ্ণুমূর্তি। মোটা-মুটিই ধরা যাক আর অতিসূক্ষ্মভাবেই বিচার করা যাক—ধর্মজীবনে ছিল দুটি

পথ বা মত—শাক্ত ও বৈষ্ণব। যুগল বিগ্রহ অর্থাৎ রাধাগোবিন্দ, বাসুদেব, গোপাল, নাড়ু-গোপাল, শালগ্রামশিলা, গৌরাঙ্গ, নিত্যানন্দ—এই ছিলেন বৈষ্ণবদের দেবতা। তা ছাড়া দুর্গা থেকে শুরু করে মনসা ওলাইচণ্ডী পর্যন্ত সবাই ছিলেন শাক্ত-তনখাভোগী ; শিব ঠাকুর থেকে শুরু করে পুরুষ দেবতারাও ওই শাক্ত মতের পথের পাশে বাসা গেড়েছিলেন। গাজনে শিব ঠাকুর উঠতেন, বৈশাখ-জ্যৈষ্ঠে ধর্মরাজ, ভাদ্রে ইন্দ্রদেবতা বিশ্বকর্মা—এঁদের সকলের পুজোতেই পাঁঠা-বলির ব্যবস্থা ছিল। ছিল কেন, আজও আছে। সুতরাং ওঁরা শাক্তের দলে। তবে মা লক্ষ্মী এবং মা সরস্বতী এঁরা দুজন সবারই পূজ্য এবং এঁরা বৈষ্ণবদের দলে, ওঁদের কথা উঠলেই আজও মনে হয়—নারায়ণ বসে আছেন মাঝখানে, দু-পাশে তাঁর দুই প্রিয়তমা—লক্ষ্মী আর সরস্বতী। অদৃষ্ট পরিবর্তনের কামনায় মানতের পরিমাণ বাড়তে শুরু করল এক দিকে, অন্য দিকে যাঁর অভ্যুত্থান হচ্ছে তিনি বাড়াতে লাগলেন সমারোহ।

দেশেও তখন প্রাচুর্য ছিল।

ক্ষেত্র ছিল উর্বর, বর্ষাও তখন এখন থেকে প্রবল ছিল, মাঠে পুকুরগুলিও তখন এখনকার মতো এমনভাবে মাঠের সমান হয়ে মজে যায়নি, ফসল যথেষ্ট হত। ধান কলাই গম আখ সরষে আলু—এ প্রায় প্রত্যেক সম্পন্ন গৃহস্থের ক্ষেতে জন্মাত। গোয়ালে ভালো ভালো গাই ছিল, দুধও হত প্রচুর, পুকুরে বড় বড় মাছ থাকত, অভাব দেশে ছিল না ; অল্প চার-পাঁচ হাজার টাকা আয়ে রাজার হালে চলে যেত। আমার নিজের যখন বারো-চোদ্দো বছর বয়স তখনকার হাট-খরচা আমার মনে আছে—সপ্তাহে দু'দিন হাটে তরকারির খরচা ছিল—ছ আনা হিসেবে বারো আনা। প্রথম মহাযুদ্ধের পর খরচাটা বাড়ল—বারো আনা থেকে আঠারো আনা পাঁচ সিকিতে পেঁছিল। আমাদের বাড়ির মুদীর দোকানের খরচ ছিল বছরে একশো টাকা। কোনো বছর দশ টাকা কম—কোনো বার পাঁচ টাকা। বছরে দু-বার কাপড় কেনার ব্যবস্থা ছিল—আশ্বিনের পুজোর সময় এবং বছরের শেষই বলুন আর পরের বছরের প্রারম্ভের আয়োজনেই বলুন, চৈত্র মাসে আর এক দফা কাপড় আসত। পুজোর সময়—শান্তিপুরে ফরাসডাঙার পোশাকী কাপড় থেকে শুরু করে, গুরু পুরোহিত পূজক দেবপূজার কাপড়, বাড়ির মুদী মোদক জেলে মুড়িভাজুনী মেথর চাকর-বাকর—এসব নিয়ে পাহাড়প্রমাণ কাপড় (তাই বলত লোকে) কেনা হত দোকান থেকে, ফর্দ আসত সত্তর পঁচাত্তর আশি। পাঁচশো টাকা ঋণ হলে গহস্থ ভাবত, ঋণে সে আকণ্ঠ ডুবে গেছে। চাকরের মাইনে ছিল দেড় টাকা, কাপড় কোঁচানো থেকে সকল রকম তরিবত জানা খানসামার মাইনে আড়াই টাকা, মেয়ে-রাঁধুনী থাকত দু-টাকা আড়াই টাকায়, পুরুষ-রাঁধুনীর বেতন সাড়ে-তিন টাকার বেশি ছিল না। পশ্চিমা দারোয়ানেরা শুখো সাত টাকা মাইনে পেলে বলত—দরকার হলে জান ডাল্ দেগা। বাউরী প্রভৃতি জাতীয় যারা গো-সেবা প্রভৃতি কাজে নিযুক্ত থাকত, তাদের ছোটরা থাকত পেট-ভাতায়, আর বড়দের মাইনে ছিল বছরে ছ-টাকা থেকে নয় টাকা পর্যন্ত।

কাজেই সংসার চালিয়েও মানত্ দিতে খুব বেগ পেতে হত না। দোষ তাঁদের

নেই। আবহাওয়াই ছিল তখন এই। ভাগ্য আর অদৃষ্ট ছাড়া পথ ছিল না। দেবতারা ছিলেন ভাগ্যের কাণ্ডারী। সকাল থেকে বাউল বৈষ্ণব আসতেন ভিক্ষে করতে। খঞ্জনি একতারা বাজিয়ে গান গাইতেন। পদাবলীর গায়কও দু-চারজন ছিলেন। শাক্ত সন্ন্যাসীও আসতেন। প্রচণ্ড জোরে হাঁক মারতেন—চে—ৎ চণ্ডী! কালী কপালী নরমুণ্ডমালী, বন্ধন কাট মা, বন্ধন কাট। মুসলমান ফকির আসতেন, বয়েৎ আওড়াতেন, তাঁদের কারও কারও হাতে চামড়ার আবরণীর উপর শিক্রে পাখি (বাজ পাখিরই একটি ছোট জাত) থাকত, কেউ কেউ গান গাইতেন—দেশি হাতে তৈরি সারেঙ্গী জাতের যন্ত্র বাজিয়ে। প্রায় সব গানই ছিল গোপাল-হারা মা যশোদার বেদনার গান। কেউ কেউ দেহতত্ত্বের গান গাইতেন—

"এই দেহে কিবা ফল—পদ্মপত্রে জল—
এ দেহের মিছে গৌরব করিস মন!"

কেউ কেউ পীরমঙ্গল গাইতেন। অঞ্চলে যত পীর আছেন, হিন্দুর জাগ্রত দেবতা আছেন, সবাই ছিলেন পীর, সকলের মহিমাই কীর্তন করতেন তাঁরা। সে কি হিন্দুর দোরে, কি মুসলমানের দোরে, তাঁরা ওই গানই গেয়ে যেতেন—সকলেই ভক্তিপুলকিত চিত্তে শুনত।

"পীর বড় ধনী রে ভাই—ঠাকুর বড় ধনী—
পীর গাজী—মুশকিল আসান কর, পীর গাজী—!
তোমার গোপাল দুগ্ধ খাবেন জন্ম যাবে সুখে—
দুঃখ তোমার দূরে যাবে—অন্ন দিয়ো ভুখে।
পীরের ঘোড়া পীরের জোড়া পীরকে কর দান,
বাত ব্যাধি হইতে মাগো পাইবে পরিত্রাণ।"

মস্ত বড় গান। আজও মনে আছে আমার। আরও মধ্যে মধ্যে আসত 'গরুমারা'। অর্থাৎ গো-বধ করে প্রায়শ্চিত্তকারী ভিক্ষুক। আমার মনের মধ্যে আজও ছাপ কেটে রয়েছে প্রথম 'গরুমারা'র ছবি। গরমের সময় স্তব্ধ দ্বিপ্রহরে আমাদের ভাঁড়ার-ঘরের দাওয়ার উপর তেঁতুল থেকে বীচি ছাড়িয়ে ফেলা হচ্ছে। মা পিসিমা ঝি রাঁধুনী এদের সঙ্গে আমিও বসে গেছি ; আমার সঙ্গে আছে আমার শৈশব-সঙ্গিনী চারু, ডাকনাম নেড়ী ; সকলেই এক-একটা পাথর দিয়ে ছেঁচে তেঁতুলবীচি বের করছি। হঠাৎ সদর-দোরে ডাক উঠল, হাম্-বা—অ্যা-ম-ব্যা—অ্যা-ম-ব্যা। সমস্ত শরীর কেমন যেন করে উঠল। দরজায় উঁকি মেরে দেখলাম, ধূলিধূসর কৌপীন পরনে একটি জোয়ান মানুষ হাতে একগাছা দড়ি নিয়ে এমনি চিৎকার করছে, অ্যা-ম-ব্যা! অকস্মাৎ মানুষের কণ্ঠ রুদ্ধ হয়ে গেলে যে উদ্বেগ তার বুকখানাকে তোলপাড় করে তোলে—সেই অসহনীয় উদ্বেগ আমার শিশুচিত্তকে অধীর অস্থির করে তুলেছিল। আমি সমস্ত দিন কেঁদেছিলাম। মায়ের কাছে শুনেছিলাম এই-ভাবে বারো বৎসর তাকে প্রায়শ্চিত্ত করতে হবে।

সপ্তাহে দু-তিন দিন আসত পটুয়ারা। দ্বিজপদ পটুয়াকে আজও মনে আছে।

সুন্দর চেহারা ছিল তার। তেমনি সে গান গাইত। লম্বা পট খুলে কৃষ্ণলীলা-রাসলীলা-গৌরাঙ্গলীলার পর পর সাজানো ছবি দেখিয়ে যেত আর গান গেয়ে যেত—

"আহা, কী মধুর লীলা রে!"

পটের শেষের দিকটায় থাকত ধর্মরাজ অর্থাৎ যমরাজার দরবার। বৈতরণী নদী পার হয়ে যেতে হয় দরবারে, যেতেই হবে, না গিয়ে পরিত্রাণ নাই। যমদূতে নিয়ে যাবে। পাপীর কাছে বৈতরণী টগবগ করে ফুটছে। তাকে ঐ নদীর ফুটন্ত জলে ভাসতে ভাসতে যেতে হবে। ওপারে দরবারে বসে আছেন ধর্মরাজ, চিত্রগুপ্ত বসে আছেন এই দেখুন হিসেবনিকেশের খাতা নিয়ে।

নীলবর্ণ যমরাজ। রাজবেশ। পালোয়ানের মতো গোঁফ, বড় বড় সাদা চোখ। চিত্রগুপ্তের কানে কলম, হাতে খাতা—খতিয়ানের লম্বা খেরুয়া-বাঁধানো খাতার মতো খাতা। তারপর বিভিন্ন পাপে বিভিন্ন নরকে ভূতের মতো চেহারা যমদূতের হাতে পাপীদের শাস্তির দৃশ্য—কোথাও অসংখ্য সাপ-বিছে-কাঁকড়াবিছে-পরিপূর্ণ নরকে পাপীকে ফেলে দেওয়া হচ্ছে, কোথাও ফুটন্ত কড়াইয়ে তাদের ভাজা হচ্ছে, কোথাও ঢেঁকির তলায় ফেলে কোটা হচ্ছে, কোথাও আগুনে গলানো লোহার সাঁড়াশি দিয়ে জিভ ছিঁড়ে ফেলা হচ্ছে। খেজুরগাছে তুলে হাত-পা গাছের সঙ্গে বেঁধে টেনে নামানো হচ্ছে এমনও একটা ছবি ছিল।

সব শেষ ছবিটি ছিল নদীর ঘাটে শ্রীকৃষ্ণ কাণ্ডারী হয়ে বসে আছেন নৌকা নিয়ে। দ্বিজপদ গাইত—ও নামের তরী বাঁধা ঘাটে ডাকলে সে যে পার করে।

বেদিয়ারা আসত। দেশি বেদিয়া সাপুড়ে। এরা সাধারণত আসত বর্ষার সময়, মাঠে আল-কেউটে ধরত—গ্রামে সাপ দেখিয়ে গান গেয়ে ভিক্ষা করত, বাঁদর নাচাত, আর চলত। ওরা যেত—মেদিনীপুর পর্যন্ত। তাদের মুখেই শুনেছিলাম—মেদিনীপুর অঞ্চলে কবিরাজ ছিলেন অনেক, তাঁরা কালো কেউটের বিষ কিনতেন এবং তা দিয়ে ওষুধ তৈরি করতেন। কালো কষ্টিপাথরের মতো এদের গায়ের রঙ, তেমনি কি ছিল চুল—পুরুষদের দাড়ি-গোঁফের এমন প্রাচুর্য যে ভারতবর্ষের যে-কোনো শ্মশ্রুগুম্ফগরবীদের সঙ্গে পাল্লা দিতে পারে। মেয়েদের চুলও ছিল তেমনি—রুক্ষ কালো ঘন এক রাশ চুল, বৈশাখের হাওয়ায় ফুলতে থাকত দ্রুত ধাবমান কালো মেঘের মতো। তেমনি টিকলো নাক আর তীক্ষ্ণ চোখ।

ওদের গানের দু-একটা মনে আছে।

"ও কালীলাগ ডংসেছে লখাকে—বাসর ঘরেতে—
বেউলা কাঁদে পতির শোকে পড়ে ধুলাতে।
কালী—লা—গ।"

আর একটা গান—

"ও জানি না গো—ও গো—এ—মন হবে।
গোকুল ছাড়িছে কালা মথুরাতে যাবে।"

আর একটা গান—

"কালীদহের ও নাগিনী ফুঁসিস না—এমন করে ফুঁসিস না।
ও তারে—দেখলে লাজের মাথা খাবি, তাও কি মরণ বুঝিস না।
ও নাগিনী ফুঁসিস না।"

কালো কেউটে সাপ অত্যন্ত হিংস্র। মানুষকে এরা তাড়া করে কামড়ায়। অবশ্য এর ব্যতিক্রমও যে নাই তা নয়। একটি কেউটে সাপের সঙ্গে আমার এক সময় নিত্য দেখা হত। কিন্তু সে কখনও মাথা তোলেনি। সাড়া পাওয়া মাত্র চলে যেত। তার কথা পরে বলব। কিন্তু সাধারণভাবে কেউটের স্বভাব হিংস্র এবং এরা তাড়া করে যায় মানুষকে। আমিও তাড়া খেয়েছি অন্য কেউটের দু-চারবার। এই বেদেরা আশ্চর্য। এরা তাড়া করে ধরে এই সব সাপ। দেখেছি, বেদের মেয়ে বর্ষার ধানভরা ক্ষেতের মধ্যে ছুটে চলেছে। আশ্চর্য হয়েছি—কি ব্যাপার! তারপরই দেখেছি প্রকাণ্ড একটা কেউটের মুখ মুঠিতে ধরে অন্য হাতে লেজটা টেনে ধরে আক্রোশভরে সাপটাকে বলছে—"আমার হাত থেকে, যমের হাত থেকে তু পালাবি?" মাত্র হাত দেড়েক লম্বা একটা পাচনি ছড়ি হাতে নিয়ে—সদ্য-ধরা সাপটাকে ছেড়ে দিয়ে হাঁটু দুলিয়ে নাচাতে দেখেছি, গাইতে শুনেছি—"ও নাগিনী ফুঁসিস না।"

পটুয়ারা এবং বেদিয়ারা ধর্মে মুসলমান! বহুকাল পর্যন্ত এ তথ্য জানতাম না। দ্বিজপদ পটুয়া, রাধিকা বেদেনীর সঙ্গে আমার হৃদ্য একটি সম্পর্ক জন্মেছিল। দ্বিজপদের সুন্দর চেহারা এবং রাধিকার একপিঠ ঘন কালো চুল আর তীক্ষ্ন চোখ যেন আকর্ষণ করত আমাকে। রাধিকা এক-একদিন বাঁদর নিয়ে নাচাতে আসত। গাইত—

"হীরেমন নাচ দেখি লো!
তেমনি তেমনি তেমনি করে, বাহার করে,
ও হীরেমন নাচ দেখি লো!
যেমন আমার খোকাবাবুর চাঁদমুখ
তেমনি বিদায় পাবি লো!"

আমার চিবুক স্পর্শ করে বলত—মায়ের কাছে একখানা শান্তিপুরে শাড়ি এনে দাও খোকাবাবু, হ্যাঁ।

তা আমি দিয়েছিলাম। মা একবার পুরানো একখানা শান্তিপুরে শাড়ি তাকে দিয়েছিলেন। সে কাপড়খানা আমাদের বাড়িতেই পরে হেলে-দুলে চলে গিয়েছিল। বুড়ী রাধিকা একদিন আমায় বললে—তখন আমি কংগ্রেসের কাজ করি—২৩।২৪ সালে বোধ হয়। বললে—হ্যাঁ, খোকাবাবু, দাড়কার অবনীশবাবু যে আমাদিগে হিঁদু হতে বলছে, কি করি বল তো?

দ্বিজপদও বলেছিল। কয়েকদিন পর সেও এসেছিল, সেও বললে। তখন জানলাম ওরা ধর্মে ইসলাম ধর্মাবলম্বী।

আর এক দল দেশি যাযাবর আমাদের দেশে আছে। আমাদের অঞ্চলে বাজীকর বলে। এরা ম্যাজিক দেখায়। মেয়েরা নাচে, গান গায়। পুরুষেরাও ঢোলক বাজিয়ে

গান গায়। সমসাময়িক ঘটনা নিয়ে এরা গান বাঁধে। মনে আছে, ছেলেবেলায় শুনেছি—

"ও—মহারানীর মিত্যু হ-ই-ল।
ও—বড়লাট ছোটলাট কাঁদিতে বসিল।"

এদের কাছেই ক্ষুদিরামের ফাঁসির গান শুনেছিলাম। ওরা বলেছিল—আমাদের বাঁধা গান।

"ও—বিদায় দে মা—ফিরে আসি।"

এদের মেয়েরা কিন্তু অদ্ভুত। বেশভূষায় এমন বিলাসিনী যে, দেখবামাত্র মনে হয় ওরা নৃত্য-ব্যবসায়িনী নটী। গায়ে গিল্টির গয়না, পাছাপাড় শৌখিন শাড়ি —দেহের ভাঁজে ভাঁজে জড়িয়ে পরে, নাকের নথ দুলিয়ে ভুরু টেনে, হেলে দুলে, সুর করে কথা বলে গৃহস্থের দোরে এসে দাঁড়ায়—ভিক্ষে পাই মা, সোনাকপালী, স্বামীসোহাগী, চাঁদবদনী, রাজার রানী! কোমরে হাতের কনুই দিয়ে ধরে রাখে একটা ঝুড়ি। ঝুড়িটা রেখেই বলে—নাচন দেখাই মা, দেখ। বলেই আরম্ভ করে দেয়, দুই হাতে তুড়ি মেরে, দেহখানি নৃত্যদোলায় দুলিয়ে গান ধরে—

"উর্‌র্‌র্—জাগ—জাগ—জাগিন ঘিনা—জার ঘিনি না—
উরুর-র—"

অদ্ভুত মিষ্ট ভাষা এদের। তেমনি কী নাছোড়বান্দা। হাঁক দিয়ে দাঁড়ালে যদি গৃহস্থ বলে—ভিক্ষে দিতে নেই, বাড়িতে অসুখ।

অমনি সঙ্গে সঙ্গে কণ্ঠস্বরে দরদ মাখিয়ে সুরেলা উচ্চারণে বলে উঠল—বালাই ষাট, ও-কথা বলতে নাই মা—শত্রুর অসুখ হোক। হাত জোড়া আছে বললে, বলে —হাতের কঙ্কণ নাড়া দিয়ে জোড়া হাত খুলে ফেল রাজার মা, বাবু-সোহাগী! এদের বাজী অর্থাৎ যাদুবিদ্যার পারদর্শিতা অদ্ভুত। এরা বলে অনেক কথা—টাকু মোড়ল বলে কে এক ওস্তাদ ছিল ; তার দোহাই দিয়ে বাজী দেখাত।

আবও আসত সত্যকারের বেদের দল।

তাঁবু, গরুর গাড়ি, গরু, মোষ, ঘোড়া, কুকুর নিয়ে আসত এক-একটা দল ; দলে পুরুষে নারীতে পঞ্চাশ ষাট থেকে চার পাঁচশো পর্যন্ত লোক থাকত। নানা ধরনের বেদে দেখেছি। সে-কালে বছরে তিনটে চারটে দল আসতই। একেবারে বর্বর এক ফালি নেংটি পরা, কালো কষ্টিপাথরের মতো দেহ, তারা আসত—পায়ে হেঁটে আসত, সঙ্গে থাকত কিছু গরু মহিষ আর এক পাল দারুণ হিংস্রদর্শন কুকুর ; এসে গ্রামপ্রান্তে গাছতলায় বাসা গাড়ত, প্রান্তরে প্রান্তরে শিকার করে আনত খরগোস, সজারু, ইঁদুর, গোসাপ, শেয়াল, বড় বড় ধামিন সাপ। সন্ধ্যার অন্ধকার হয়-হয়, তখন তারা শিকার করে ফিরত, অস্পষ্ট আলোয় ছায়ামূর্তির মতো দেখাত, কাঁধে বাঁকে ঝুলত রাশীকৃত মৃত জন্তু, সরীসৃপ। এদের মেয়েরা গ্রামে দুপুরে ভিক্ষা করত। মাটির ঝুমঝুমি, খেজুরপাতায় বোনা থলে বিক্রি করত। দুপুরে স্তব্ধ গৃহদ্বারে হাঁক উঠত—এ খোকার মা, ঝুমুঝুমি লিবি? কিনলেও বিপদ, না-কিনলেও বিপদ, ঝগড়া কোনোক্রমে বাধিয়ে কিছু-না-কিছু কেড়ে নিয়ে পালাত।

অপেক্ষাকৃত সভ্য বেদের দল আসত।

ইরানীরা আসত। এদের অস্তিত্ব শহরের লোকের কাছে সুপরিচিত। ছুরি কাঁচি বিক্রি করে। মাথায় ডবল বেণীর উপর রুমাল বাঁধে, ঘাঘরা পাঞ্জাবি পরে মেয়েরা। মাথায় পাগড়ি বা মেমটুপি, পাজামা পাঞ্জাবি পরে পুরুষরা দল বেঁধে গ্রামে ঢুকত। দর করলে নিতেই হত জিনিস। এবং যে দাম বলত—সেই দামই আদায় করত। আমাদের বাড়িতে যোগেশদাদা নায়েব ছিলেন। ভারি ভালো মানুষ, সুপুরুষ, গৌরবর্ণ মানুষ, মাথায় লম্বা চুল, গোঁফ-দাড়িতে মানুষটিকে মানিয়েছিল চমৎকার। সাধু ভাষায় কথা বলতেন। তিনি একবার একটি ইরানী মেয়েকে জিজ্ঞাসা করলেন—কি হ্যায়?

বেণী দুলিয়ে উদ্ধত যাযাবরী ছুটে সিঁড়ি বেয়ে এসে সেলাম করে বললে—ছুরি আসে, কাঁইচি আসে, ক্ষুর আসে—দেকো-দেকো-দেকো। সঙ্গে সঙ্গে কাঁধের চামড়ার ব্যাগ নামিয়ে পসরা খুলে বসে গেল ইরানী মেয়ে। টক্‌টকে রঙ, মাথায় লাল রুমাল, গায়ে গাঢ় নীল সবুজ পাঞ্জাবি, কালো দুটো বেণী, খাটো কিন্তু মোটা। যোগেশদাদা একখানা ক্ষুর নিয়ে দেখে বলেছিলেন—আচ্ছা নেহি।

—আচ্ছা নেহি? ইরানী মেয়ে ফোঁস করে উঠল—আচ্ছা নেহি? বলে এক হাতে যোগেশদাদার হাত চেপে ধরে অন্য হাতে ক্ষুরখানা ধরে বললে—বলো, কাটেগা?

—আরে, কাটেগা কি? না—না—

খিলখিল করে হেসে মেয়েটা যোগেশদাদার হাত ছেড়ে দিয়ে বললে—তবে দেকো। বলেই ক্ষুরটা বসিয়ে দিলে নিজের হাতে। অল্পই বসালে অবশ্য। সঙ্গে সঙ্গে রক্ত বেরিয়ে এল। হেসে রক্ত দেখিয়ে বললে—দেকো। ক্যায়সা দার হ্যায় দেকো। আব লেও।

যোগেশদাদা বললে—না। নেব না। তুই ভয়ানক—

ভয়ানকই বটে, ইরানী মেয়েটা খপ করে যোগেশদাদার দাড়ি চেপে ধরে বললে—তব তুমার দাড়ি লে লেগা! হামারা ক্ষুর দেখানেকা দাম।

আর আসত সভ্য বেদে। আজকাল অনেকেই এদের জানেন না। মস্ত দল, ঘোড়া গরু মহিষ তাঁবু কুকুর—সরঞ্জাম অনেক। এরা সব কেউ সাজত সন্ন্যাসী, কেউ সাজত ব্রাহ্মণ পণ্ডিত, কপালে তিলক, গলায় তুলসী বা রুদ্রাক্ষের মালা, হাতে কমণ্ডলু, বেশ সংস্কৃত শ্লোক আউড়ে এসে দোরে দাঁড়াত। এদের একটা ভিক্ষের বুলি আমার আজও মনে আছে—সীত্যারাম—সীত্যারাম। বাড়ির মঙ্গল হোবে রাম। সাধু বিদায় করো রাম। বলেই যেত, বলেই যেত—রাজ্য পাবে, পুত্র পাবে, মনের মতো পত্নী পাবে। তেমন ভক্তিমান দেখলে সঙ্গে সঙ্গে ঝুলির মধ্যে হাত ঢুকিয়ে মুষ্টিবদ্ধ হাত বাড়িয়ে বলত—ধরো, ধরো। রামজী স্বপ্ন দিয়া তুমকো দেনেকো লিয়ে, ধরো। গৃহস্থ শঙ্কিত হয়ে হাত বাড়াত। পেত একটা তামার মাদুলী। সঙ্গে সঙ্গে সাধু বলত—দে দক্ষিণা। একশো—পঞ্চাশ—পঁচিশ—পাঁচ। শেষে এক টাকায় এসে চোখ রাঙা করে বলত—ভস্ম করে দেব। শাপ দেব।

শুধু কি এরাই সে-কালের সব? আরও ছিল। বলতে গিয়ে কথা ফুরোয় না। ডাইনী ছিল—স্বর্ণ ডাইনীকে মনে পড়ছে। শুকনো কাঠির মতো চেহারা, একটু কুঁজো, মাথায় কাঁচাপাকা চুল, হাটে তরিতরকারি কিনে গ্রামে-ঘরে বেচে বেড়াত। চোখ দুটো ছিল নরুনে-চেরা চোখের মতো ছোট। দৃষ্টি তীক্ষ্ণই ছিল, কিন্তু ডাইনী শুনে মনে হত সে চোখ যেন আমার বুকের ভেতরটা ভেদ করে ঢুকে আমার হৃদ্‌পিণ্ডটা খুঁজে খুঁজে ফিরছে। স্বর্ণ গ্রামে বড় কারও ঘরে ঢুকত না। আমার অনেক বয়স পর্যন্ত স্বর্ণ বেঁচে ছিল। আমরা স্বর্ণপিসি বলতাম। বেচারী গ্রামের ভদ্রপল্লী থেকে দূরে—জেলেপাড়ার মোড়ে একখানি ঘর বেঁধে বাস করত। সে-পথে যেতে-আসতে দেখেছি, বুড়ী ঘরের মধ্যে আধো-অন্ধকার আধো-আলোর মধ্যে বসে আছে। চুপ করে বসে আছে। কথা বড় কারও সঙ্গে বলত না। কেউ বললেও তাড়াতাড়ি দু-একটা জবাব দিয়ে ঘরে ঢুকে যেত। তার শেষ-কালটায় আমি বুঝেছিলাম তার বেদনা। মর্মান্তিক বেদনা ছিল তার। নিজেরও তার বিশ্বাস ছিল, সে ডাইনী। কাউকে স্নেহ করে সে মনে মনে শিউরে উঠত; কাউকে দেখে চোখে ভালো লাগলে সে সভয়ে চোখ বন্ধ করত; চোখে ভালো-লাগার অবাধ্যতাকে তিরস্কার করত। দুই ক্ষেত্রেই তার শঙ্কা হত, সে বুঝি তাকে খেয়ে ফেলবে, হয়তো বা ফেলেছে, বিষাক্ত তীরের মতো তার লোভ গিয়ে ওদের দেহের মধ্যে বিঁধে গিয়েছে' সমগ্র পৃথিবীতে তার আত্মীয় ছিল না, স্বজন ছিল না। রোগের যন্ত্রণায় দুঃখে সমগ্র জীবনটাই সে একা কাটিয়ে গেছে।

ডাইনী স্বর্ণ একাই ছিল না, আরও ছিল। কিন্তু স্বর্ণের মতো অপবাদ কারুর ছিল না। সে এক বিস্ময়কর ঘটনা। আমার চোখের উপর ভাসছে। জীবনে ভুলতে পারব না শৈশবের দেখা সে ছবি। বলব ঘটনাটি। আমাদের বাড়িতে ছিলেন আমাদেরই গ্রামের এক ব্রাহ্মণ-কন্যা। রান্নার কাজ করতেন। আমি তাঁকে বলতাম 'দাদার মা'। তাঁর ছোট ছেলেটিও তাঁর সঙ্গে থাকতেন আমাদেরই বাড়িতে। অবিনাশদাদার উপর ছেলেবেলায় আমার গভীর আসক্তি ছিল। তাঁর গলা জড়িয়ে ধরে আঁকড়ে থাকতাম, স্কুল যাবার সময় তিনি বিপন্ন হতেন। তিনিও আমাকে গভীর স্নেহ করতেন। নইলে ছোট একটি ছেলেকে ভুলিয়ে রাখার মতো সম্পদ তাঁর কিছু ছিল না। অবিনাশ-দাদার গল্প-ভাণ্ডারে একটি মাত্র গল্প ছিল,—'ব্যাজারে ব্রাহ্মণের গল্প'।—এক ব্রাহ্মণ মাঠে গিয়েছেন। এক জায়গায় কুলকাঁটা ছড়ানো ছিল, ভুল করে তারই উপর গিয়ে পড়েছেন আর পায়ে কাঁটা ফুটেছে। সে-কাঁটা বের করতে গেলেন, এদিকে অন্য পাটি টলে পড়ল কাঁটার উপর, তাতে ফুটল কাঁটা। এ-পা মুক্ত করে নামিয়ে সে-পায়ের কাঁটা তুলতে তুলতে টলল এ-পা। ফুটল কাঁটা। মোট কথা, কাঁটা আর ছাড়ে না। ব্রাহ্মণের একেই ব্যাজার স্বভাব, তার উপর এই ব্যাপার। ক্ষেপে গেলেন ব্রাহ্মণ এবং দুই পায়ে সেই কাঁটা ছড়ানো ঠাঁইটুকুর উপর ভ্যাঁক ভ্যাঁক করে লাথি মেরে নাচতে লাগলেন আর চ্যাঁচাতে লাগলেন—ভোঁক—ভোঁক

—ভোঁক—ভোঁক। আমাদের দেশে 'কাঁটা-ফোটা' বলে না; বলে—কাঁটা ভোঁকা, কাঁটা ভুঁকেছে। এইটুকু গল্প। কিন্তু সে থাক। গল্প একটিই হোক আর যত তুচ্ছ সামান্যই হোক, অবিনাশদাদার মূল্য আমার কাছে অসামান্য ছিল। একদা খবর পেলাম অবিনাশদাদাকে স্বর্ণ ডাইনী খেয়েছে। ডাইনে নজর দেওয়াকে আমরা বলি—ডাইনে খাওয়া। প্রবল জ্বরে অবিনাশদাদা অচেতন। দাদার মা তখন তাঁর নিজের বাড়িতে থাকেন, আমাদের বাড়িতে কাজ করেন না, কাজ করেন তাঁর বড় মেয়ে সাতনদিদি। সাতনদিদিই সকালে কাঁদতে কাঁদতে এলেন। খবর পাঠানো হল গোঁসাই-বাবার কাছে। 'ধাত্রীদেবতা'র রামজী সাধু। তখন তিনি আমাদেরই বাগানে তারা-মায়ের আশ্রমে থাকেন। প্রায় আমাদের সংসারেরই একজন। আমারই মায়ার ডোরে সন্ন্যাসী আষ্টেপৃষ্ঠে বাঁধা পড়েছেন। গোঁসাই-বাবা ডাইনের ওঝা ছিলেন। মন্ত্র জানতেন। তাঁরই সঙ্গে, বোধ হয় তাঁরই কোলে চেপে, গেলাম দাদার মায়ের বাড়ি। উঠান তখন লোকে লোকারণ্য। সনা ডাইনে খেয়েছে অবিনাশকে, রামজী সাধু ঝাড়বেন।

মেটে কোঠায় অর্থাৎ মাটির দোতলায় অবিনাশ-দাদা শুয়ে আছেন, চোখ বন্ধ। ডাকলে সাড়া নাই। প্রবল জ্বর। মাথার শিয়রে দাদার মা বসে। ও-পাশে বসে অবিনাশদাদার দুই বোন। গোঁসাই-বাবা ডাকলেন—মামা! গোঁসাই-বাবাকে দাদার মা 'গোঁসাই-দাদা' বলতেন, সেই হেতু অবিনাশ-দাদা তাঁকে বলতেন, রামজী মামা। সাধু অবিনাশদাদাকে বলতেন ভাগ্না, কখনও মামা।

কোনো উত্তর দিতেন না অবিনাশ-দাদা।

—অবিনাশ!

অবিনাশ এবার ঘুরে শুল।—মর্, হাঘরে গোঁসাই। আমি মেয়েছেলে, আমাকে কি বলিস তুই?

—তু কৌন্ রে?

চুপ করে রইল অবিনাশ।

—কৌন্ তু?

—বলব না।

—বলবি না?

—না।

মন্ত্র পড়া শুরু হল। বিড়বিড় করে মন্ত্র পড়েন রামজী সাধু আর মধ্যে মধ্যে ফুঁ দেন—ছুঁ—ছুঁ—ছুঁ।

অবিনাশ চিৎকার করে উঠল, পরিত্রাহি চিৎকার। বলছি—বলছি—বলছি।

তবু মন্ত্র পড়া চলল।—ছুঁ—ছুঁ—ছুঁ।

—বাপ রে, মা রে! ও গোঁসাই, আর মেরো না। বলছি, আমি বলছি।

—বোল, তু কৌন্?

—আমি স্বর্ণ। স্বর্ণ ডাইনী।

—তু কাহে এখানে? আঁ?

—আমি একে খেয়েছি যে।

—খেলি? কাহে—কাহে খেলি?

—কি করব? আমার ঘরের ছামনে দিয়ে এই বড় বড় আম হাতে নিয়ে যাচ্ছিল, আমি থাকতে পারলাম না, আমি আম না পেয়ে ওকেই খেলাম।

—কাহে, তু মাঙলি না কাহে? কাহে বলালি না—হামাকে দাও?

—কি করে বলব? একে লোভের কথা, তার উপরে মেয়েলোক, আমি লজ্জায় বলতে পারলাম না।

—হাঁ! তব ইবার তু যা। ভাগ্।

—না। তোমার পায়ে পড়ি, যেতে আমাকে বলো না।

আদেশের সুরে গোঁসাই বললেন—যা তু। হামি বলছে।

—না। বিদ্রোহ ঘোষণা করলে অবিনাশ-দাদার মুখ দিয়ে স্বর্ণ ডাইনী।

—না? আচ্ছা। এ দিদি, আন্ সরষা।

সরষে এল। হাতের মুঠোয় সরষে নিয়ে বিড়বিড় করে মন্ত্র পড়ে—ছুঁ শব্দে ফুঁ দিয়ে ছিটিয়ে মারলেন অবিনাশ-দাদার গায়ে।

চিৎকার করে কেঁদে উঠল অবিনাশদাদা—বাবা রে, মা রে, ওরে, মেরে ফেললে রে! ওরে বাবা রে!

আবার মারলেন সরষের ছিটে।

—যাচ্ছি, যাচ্ছি, যাচ্ছি, আমি যাচ্ছি, আর মেরো না। আমি যাচ্ছি।

—যাবি?

—হ্যাঁ যাব।

সংগে সংগেই অবিনাশ কেঁদে উঠল—ওগো, যেতে যে পারছি না গো।

—পারছিস না? চালাকি লাগাইয়েছিস, আঁ? হাত তুললেন রামজী সাধু, মারবেন ছিটে। অবিনাশ চিৎকার করলে আবার—না না! যাব, যাচ্ছি।

—যাবি?

—হ্যাঁ, যাবো।

—তব এক কাম কর্। ঘরের বাহারে একঠো কলসীমে জল আছে। দাঁতে উঠাকে লে যা। নেহি তো—

—তাই, তাই যাচ্ছি।

জ্বরে অচেতন অবিনাশ উঠে দাঁড়াল। দাদার মা ধরতে গেলেন। রামজী বাবা বললেন—না। ঘর থেকে অবিনাশ বের হল। চোখে বিহ্বল দৃষ্টি তার। ঘরের বাইরে দোতলার বারান্দায় জলপূর্ণ কলসী আগে থেকেই রাখা ছিল, সেটার কানা দাঁতে কামড়ে তুলে নিলে। দাঁতে ধরেই নেমে গেল সিঁড়ি বেয়ে, উঠানে নামল, বাইরের দরজার সামনে এসে দাঁড়াল, দাঁত থেকে কলসীটা খসে পড়ে গেল, সে নিজেও পড়ে গেল মাটির উপর—ধরলেন গোঁসাই-বাবা। এবার বিপুল বলশালী পশ্চিম-দেশীয় সন্ন্যাসী কিশোর বা সদ্যযুবা অবিনাশকে ছোট ছেলেটির মতো পাঁজাকোলা করে তুলে উপরে এনে বিছানায় শুইয়ে দিলেন। গোঁসাই-বাবার পাশে পাশেই রয়েছি আমি। এবার গোঁসাই-বাবা ডাকলেন—অবিনাশ! মামা!

—অ্যাঁ?

—কেমন আছ?

—ভালো আছি।

কয়েক ঘণ্টার মধ্যেই অবিনাশ-দাদার জ্বর ছেড়ে গেল। আমার শিশুচিত্তে ডাইনী-আতঙ্ক দৃঢ়বদ্ধ হয়ে গেল। স্বর্ণ সে-দফা মার খেয়েছিল, এ-কথা বলাই বাহুল্য।

অনেকদিন পর, তখন আমার বয়স তেরো-চোদ্দ বৎসর। স্বর্ণ হঠাৎ আমাদের বাড়ি যাওয়া-আসা শুরু করলে। পান তরকারি নিয়ে আসত। শুনলাম, ফুল্লরা-তলায় যাওয়া-আসার পথে মায়ের সঙ্গে স্বর্ণের কথাবার্তা হয়েছে। মা তাকে বলতেন, ঠাকুরঝি। ওইটুকুতেই সে কৃতার্থ।

স্বর্ণ আসত এর পর আমাদের বাড়ি। আমার ভয় চলে গেল। স্বর্ণকে বুঝতে লাগলাম। পথে যেতাম, দেখতাম, স্বর্ণ নিজের দাওয়ায় বসে আছে আকাশের দিকে চেয়ে, অথবা আধো-অন্ধকার ঘরের দুয়ারটিতে ঠেস দিয়ে বসে আছে। নিঃসঙ্গ, পৃথিবীপরিত্যক্ত স্বর্ণ। কখনও কথা বলতে সাহস হত না। কি জানি, স্বর্ণ যদি সেই ডাইনীমন্ত্র স্পষ্টাক্ষরে উচ্চারণ করে আমাকে শুনিয়ে দিয়ে বলে, তোকে দিলাম। তবে আমিও যে ডাইনী হয়ে যাব। স্বর্ণ পাবে জীবন থেকে মুক্তি।

কথাটা আমাকে বলেছিলেন আমার পিসিমা। আতঙ্কে এক রাত্রি ঘুম হয়নি। মাকে বলতে তিনি হেসে বললেন—জানি নে বাবা, সত্যি মিথ্যে কি। সত্যি বলে আমার মনে হয় না। তবে ও তোমার এমন অনিষ্ট করবে কেন? স্বর্ণ আমাকে ভালোবাসে। তোমাদেরও ভালোবাসে। তা ছাড়া, কই, অবিনাশের ওই ঘটনার পর আর তো স্বর্ণকে দিয়ে কারুর অনিষ্ট হয়নি?

স্বর্ণ ছাড়া আরও অনেক ডাইনী ছিল। তার চেয়ে গল্প ছিল অনেক বেশি। প্রকাণ্ড মাঠে একটা অশত্থগাছ ছিল। মাঠটার চারিদিকে আর যে-গাছগুলি ছিল সেগুলি সবই বট, মাঝখানে ওই অশত্থগাছটি খানিকটা হেলে দাঁড়িয়ে ছিল। এক দিকের শিকড় উঠে বেরিয়ে পড়েছিল, মনে হত গাছটার আধখানা আছে আধখানা নাই। শুনতাম, ওটা ডাকিনীর গাছ। দেশে নাকি ছিল ভারী এক গুণীন। কাঁউরের অর্থাৎ কামরূপের বিদ্যাও তার জানা ছিল। একদিন গরমকালের রাত্রে গ্রামের প্রান্তে বসে কয়েকজন বন্ধুবান্ধব মিলে আমোদ-আহ্লাদ করছে, এমন সময় আকাশ-পথে একটা শব্দ শোনা গেল। প্রচণ্ড বেগে যেন একখানা মেঘ উড়ে চলেছে। সকলে বিস্মিত হল—একি!

গুণীন হেসে বললে—গাছ উড়ে চলেছে।

—গাছ? গাছ উড়ে চলে? কি বলছ?

—চলে। কামরূপের ডাকিনীবিদ্যা যারা জানে, তারা গাছে বসে বিদ্যার প্রভাবে গাছকে উড়িয়ে নিয়ে চলে—দেশ থেকে দেশান্তরে। ডাকিনী চলেছে আকাশ-পথে।

বিশ্বাস করলে না কেউ। বললে—তুমি ধোঁকা দিচ্ছ।

—দেখবে?

—দেখাও।

গুণীন হাঁকতে লাগল মন্ত্র। আকাশে একটা চিৎকার উঠল, চিলের মতো চিৎকার, একসঙ্গে যেন বিশ-পঁচিশটা চিল ক্রোধে চিৎকার করে উঠল, ঈ—

সকলে ভয়ে কেঁপে উঠল। কিন্তু গুণীন আপন মনে মন্ত্র উচ্চারণ করেই চলল। মেঘের মতো জিনিসটির গতি থামল না, কিন্তু সামনে সে আর ছুটল না। পাক খেয়ে ঘুরতে লাগল। ঘুরতে ঘুরতে নামল এক অশত্থগাছ। গুণীনের মন্ত্র তখনও থামেনি। মাটি ফাটল, শিকড় সেই ফাটলে ঢুকল, গাছটি এইখানে জন্মানো গাছের মতো সোজা হয়ে দাঁড়াল। তারও চেয়ে বিস্ময়ের কথা—গাছের মাথায় অপরূপ সুন্দরী এক মেয়ে, একপিঠ এলোচুল, সম্পূর্ণ বিবস্ত্রা।

লোকে মাথা হেঁট করলে।

ডাকিনী বললে—আমাকে নামালে তুমি গুণীন, দশের সামনে এই অবস্থায়! আমাকে লজ্জা দিলে! আমি ডাকিনী হলেও মেয়ে। আমার লজ্জা রক্ষা কর, আমাকে কাপড় দাও।

গুণীন হাসল।

ডাকিনী তখন নেমে হাত বাড়িয়ে বললে—দাও, কাপড় দাও।

গুণীন হেসে ঘাড় নাড়লে—সবুর কর। সবুর কর।

কিন্তু যারা গুণীনের সঙ্গী—তাদের সবুর সইল না; একজন বললে—ছি ভাই!

গুণীন তাকে ধমক দিলে—না।

ততক্ষণে আর-একজন অতর্কিতে গুণীনের কাঁধের গামছাখানাই টেনে মেয়েটিকে ছুঁড়ে দিলে, গুণীন আঁতকে উঠল—করলি কি? করলি কি?

ডাকিনী খিল-খিল করে হেসে উঠল। গামছাখানায় মাথা থেকে পা পর্যন্ত সামনের দিক ঢেকে, হেঁট হয়ে, পায়ের দিকের গামছার প্রান্তটা ধরে উপর দিকে নিয়ে পিছনের দিকে মাথা পার করে ফেলে দিলে। গুণীন মর্মান্তিক চিৎকার করে উঠল—সকলে সভয়ে দেখলে, গুণীনের দেহের চামড়া পায়ের দিক হতে ছিঁড়ে ক্রমশ মাথার দিকে গুটিয়ে পিছনের দিকে উল্টে গেল। চামড়া-ছাড়ানো মানুষটা পশুর মতো আর্তনাদ করে উঠল। ডাকিনীর খিল-খিল হাসি উচ্চ থেকে উচ্চতর হয়ে উঠল। সে গিয়ে আবার চাপল সেই গাছে। গুণীন সেই অবস্থাতেই তখনও মন্ত্র পড়ছিল; মন্ত্র আধখানার বেশি পড়তে পারলে না সে। গাছটার আধখানা উঠল না, আধখানা ছিঁড়ে আবার উঠল আকাশে। আবার আকাশে শব্দ হতে লাগল। উড়ন্ত মেঘের মতো চলে গেল—কোথায় নিরুদ্দেশ হয়ে।

এর উপর ছিল ভূত।

আমাদের বাড়ির গলিতে—বাড়ি থেকে বৈঠকখানা ও সদর রাস্তায় যাবার পথে জ্যাঠামশায়দের ডুমুরগাছে ভূত ছিল। শিউলিগাছে ব্রাহ্মণ-প্রেত ছিল। এই গলিপথ নিচের দিকে ছিল সর্পসঙ্কুল—অন্য দিকে মাথার উপরটা ভূত-অধ্যুষিত। সে কী বিপদ শিশুর পক্ষে! বারো-চোদ্দ বৎসর বয়স পর্যন্ত গলির মুখে এসেই ঢুকতাম

আমাদেরই বাড়ির দৌহিত্র-বংশের এক বাড়িতে। সকাতরে বলতাম—ওগো, আমাকে একটু দাঁড়িয়ে দাও।

সাপের ভয় আমার ছিল না কোনো কালে। আজ পর্যন্ত, আমি একলা যখন যাওয়া-আসা করেছি, কখনও আলো হাতে যাবার প্রয়োজন অনুভব করিনি। মোটা-মুটি ওদের সঙ্গে আমার পরিচয় আছে। ওদের চলাফেরা বুঝতে পারি। গ্রামের মধ্যে যে সব সাপ বাস করে, তারা মানুষের সঙ্গে মানিয়ে নিয়ে বাস করে—এটা আমি দৃঢ় বিশ্বাসের সঙ্গে বলছি। বিপদ মাঠের সাপের কাছে। তারা মাঠে থাকে, মানুষকে তারা মোটেই বরদাস্ত করতে পারে না। তাও, উত্তরকালে, আমি যখন কৃষিকর্মে আত্মনিয়োগ করেছিলাম আবাদ করে সোনা ফলাবার জন্য—তখন এক কালো কেউটের সঙ্গে আমার বেশ পরিচয় হয়েছিল। প্রায় নিত্যই আমার সঙ্গে দেখা হত তার। পরে তার বাসাও আবিষ্কার করেছিলাম। একবার প্রবল বৃষ্টিতে দেখেছিলাম, তার বাসাটার উপরে মাটি খুলে একরাশি ডিম জলের স্রোতে ভেসে গেল। তখন জানলাম, সাপটি নারী জাতীয়া—নাম দিয়েছিলাম তার কালকূটী।

ভূত থেকে সাপের কথায় এসে পড়েছি। সাপের কথা থাক।

আমাদের গলিতে ডুমুরগাছের ভূত আমাকে উত্যক্ত করেছে।

শিউলিতলার ব্রাহ্মণের বিবরণ বিচিত্র। ইনি ক্বচিৎ কদাচিৎ দেখা দেন। দেখা দেন কালপুরুষের মতো। তিনি দেখা দিলেই বুঝতে হবে, আমাদের কয়েক বাড়ির মধ্যে কারুর ডাক পড়েছে।

আমাদের বাড়ির গলির ওপাশে ছিল ভট্‌চাজদের বাড়ি। গল্প শুনতাম এই বাড়ির রামাই ভূতের। রামাই বাড়ির চালের সাঙায় পা ঝুলিয়ে বসে থাকত। তার শিশু ভাইপো বিছানায় কাঁদলে তাকে বিছানা-সুদ্ধ তুলে সাঙায় নিয়ে দোল দিত। আরও অদ্ভুত কাণ্ড রামাই ভূতের। শুনেছি, নাকি কাঁদীর রাজবাড়িতে রাস-উৎসবের খুব সমারোহ হয়। খাওয়া-দাওয়া দু-তিনটে জেলার মধ্যে বিখ্যাত।

একবার বাড়ির মেয়েরা রাস-পূর্ণিমার দিন ওই রাজবাড়ির খাওয়া-দাওয়ার গল্প করছিলেন। একজন বলেছিলেন—মিছে গল্প করে কি হবে? খাওয়াচ্ছে কে? পর-মুহূর্তেই রামাইয়ের কথা মনে করে বলেছিলেন—রামাই যদি দয়া করে তবে নিশ্চয় সাধ মেটে, খেতে পাই!

বাস্‌; ঘণ্টা খানেক যেতে-না-যেতেই শূন্যলোক থেকে নেমে এল দুই চ্যাঙারি। লুচি, মালপো, মিষ্টিতে বোঝাই।

এর পর আর ভূত বিশ্বাস না-করে উপায় আছে?

ভূতের গল্প মাও বলতেন, কিন্তু ভূতকে ভয় ছিল না তাঁর। সে-কথা আগে বলেছি। ডুমুরগাছের ভূতের ভয় আশ্চর্যভাবে আমার কেটেছিল। সে-কথা এখানে নয়, পরে বলব।

ডাইন ডাকিনী ভূত প্রেত-সমাকুল আমার সে-কাল। বেদে সাপুড়ে পটুয়া দরবেশ তখন দেশে প্রচুর। প্রতি দিনই এদের কারুর-না-কারুর বা কোনো-দলের-না কোনো-দলের সঙ্গে দেখা হতই। আমার সাহিত্যিক জীবনে এরা দল বেঁধে ভিড়

করে এসেছে ঠিক এই কারণেই। কলকাতায় ম্যাজিকওয়ালারা বা বাজীকরেরা যারা তাঁবু খাটিয়ে বাজনা বাজিয়ে ভিতরে কাচের জারের মধ্যে আরকে ডুবানো মরা ছ'টা পা দুটো মুণ্ডুওয়ালা ছাগলের বাচ্চা দেখায়, তাদের মতো বিষয়বৈচিত্র্যের জন্য আমি এদের খুঁজেপেতে আনিনি। এই প্রসঙ্গে একটি ছোট কাহিনী বলব আমার সাহিত্যিক জীবনের।

রবীন্দ্রনাথের সঙ্গে আমার প্রথম সাক্ষাতের সময়ের কথা। আমার 'ছলনাময়ী' গল্পের বইয়ে "ডাইনীর বাঁশী" গল্পটি আছে। স্বর্ণ ডাইনীর গল্প। রবীন্দ্রনাথ নানা কথার মধ্যে হঠাৎ বললেন—ডাইনীর গল্পটি ভালো হয়েছে। খুব ভালো লেগেছে আমার। আমি কলকাতায় কয়েকজনের কাছে বললাম। একজন বললেন—আমাদের দেশে উইচ নিয়ে গল্প? গল্পটি নিশ্চয় বিদেশী গল্প থেকে নিয়েছে।

আমি তাঁর কথার মধ্যেই বলে উঠলাম—না। ও আমার দেখা। আর আমি তো ইংরেজি ভালো জানি না, আমার গ্রামে ইংরেজি বই পড়ারও সুযোগ নেই। স্বর্ণ ডাইনী আমাদের বাইরের বাড়ির পুকুরের ওপারে থাকত। তাকে আমি দেখেছি। আমি—

হেসে তিনি বললেন—আমিও তাঁদের তাই বলেছি। এ তারাশঙ্করের দেখা ডাইনী, সে তাকে দেখেছে। পড়তে পড়তে আমি যে চোখে দেখতে পাচ্ছি, স্বর্ণ দুপুরবেলা বসে আছে আর সামনের তালগাছটার মাথায় চিলটা ডাকছে। আমাদের দেশের এঁরা ইউরোপের উইক্রাফ্‌টের কথা অনেক পড়েছেন। শহরে থাকেন, গ্রামের ডাইনী দেখেননি। তাই উইচ নিয়ে গল্প হলেই মনে করেন, বিদেশ থেকে না বলে ধার করেছে।

এরই মধ্য থেকেই, মায়ের শিক্ষা এবং বাবার গম্ভীর ও গভীর তত্ত্বসন্ধানের আকুতি থেকে আমি পেয়েছিলাম আমার পথ।

আমার মায়ের মধ্যে ব্যবহারিক শিক্ষা ছাড়াও আর এক উপাদেয় ধারায় পেয়েছিলাম এই শিক্ষা—মায়ের গল্প বলার কথা আগে বলেছি। নিত্য সন্ধ্যায় শুনতাম গল্প। যে-দিন চুল বাঁধতে বসতে হত, সে-দিন চুল বাঁধার সময় গল্প বলতেন।

"এক ছিল রাজা।
রাজার দুই মেয়ে।"

বলতেন সত্যপ্রিয়ের কাহিনী। আমার 'শ্রীপঞ্চমী নামে ছেলেদের গল্পের বইয়ের প্রথম গল্প। সত্যই একমাত্র প্রেয় ছিল কুমারটির, শ্রেয়ই হয়েছিল তার প্রেয়। তারই কাহিনী থেকে পেতাম পথের নিশানা। সত্যই একমাত্র পথ।

গল্পের শেষে মা বলতেন—

"কহনী হ্যায় সাচ্চা,
বলনেবালা ঝুটা,
শুননেবালা সাচ্চা।"

বলতেন—আমি বললাম বানিয়ে। কিন্তু তুমি সত্যি, আর গল্প সত্যি। গল্প তুমি কোনোদিন ভুলবে না।

## সাত

ছেলেবেলায় আমি যত গল্প শুনেছি, এত গল্প বোধ হয় খুব কম ছেলেই শুনতে পায়। আজ মনে পড়ছে, সে-কালের গল্পগুলির মধ্যে, অন্তত আমি যাঁদের কাছে গল্প শুনেছি তাঁদের গল্পের মধ্যে, আশ্চর্যভাবে প্রাণপুরুষের সন্ধান ছিল।

এ-কালে অনেক পুরাকালের গল্প-সংগ্রহ বেরিয়েছে : 'ঠাকুরদার ঝুলি', 'ঠাকুর-মায়ের ঝুলি', আরও অনেক। এগুলির মধ্যে আমার শোনা গল্পগুলি পাইনি। এর কারণ বোধ হয় আমার শোনা গল্পগুলির উৎপত্তিস্থান বাংলা দেশ নয়। আমার প্রথম গল্পকথক আমার মা। তাঁর জন্ম পাটনা শহরে, মানুষও হয়েছিলেন তিনি পাটনায়। তিনি বলতেন যে-সব গল্প, তার অধিকাংশই তিনি শুনেছিলেন তাঁর মায়ের ঝিয়ের কাছে। বলতেন—বুড়ী দাই। বুড়ী দাইকে তাঁর কী শ্রদ্ধা আর মমতা ছিল। ওই সত্যপ্রিয়ের কাহিনীর কথা এর আগে উল্লেখ করেছি ; কাজলহারার কথা বলেছি; আর একটা গল্প তাঁর 'ঘাসেড়ানন্দনের গল্প'। ঘাসেড়ানন্দন শব্দটাতেই হিন্দী ভাষার গন্ধ আছে। তবে আমার মা তাকে আশ্চর্যভাবে আত্মসাৎ করে একে-বারে বাঙালীর গল্প করে তুলেছিলেন। এই সেদিনও, বোধ হয় মাস তিনেক আগে (১৩৫৭ সালের ভাদ্র মাসে), সেই গল্প তিনি আমার পৌত্রকে শোনাচ্ছিলেন। আমিও বসলাম পাশে। মা হাসলেন। আমার পিঠে হাত দিয়ে যেন আমাকেই বলতে লাগলেন। এক জায়গায় নানা খাবারের কথা আছে। তিনি বলে গেলেন—মল্লিকা ফুলের মতো সাদা সুগন্ধ অন্ন, কাঁচা সোনার মতো রঙের সোনামুগের দাল, শাক শুক্তো দালনা, নানা রকমের ভাজা-ঝোল-ঝাল-অম্বল-চাটনি-দই-পায়স-ক্ষীর-পিঠা, নানাবিধ মিষ্টান্ন রসগোল্লা-পান্তুয়া-সন্দেশ-চমচম-বরফি—অনেক নাম করে গেলেন। কিন্তু কোনোটি বিহারের বিশেষ খাদ্য নয়। এই গল্পটির মধ্যে বড় হল বন্ধুপ্রীতি, সত্য-প্রীতি এবং বীর্যবানের বীর্য। রাজকন্যাও আছে, মায়াবিনী ডাকিনীও আছে, কিন্তু সে-সব কিছুই মনে থাকে না। মনে থাকে, বন্ধুর কাছে সত্য গোপন করেছিলেন বলে মহাবীর ঘাসেড়ানন্দন তাঁদের বললেন—ভাই, তোমরা বন্ধু, তোমাদের ভোলা অসম্ভব, ভুলতে কখনই পারব না জীবনে। তবে ভাই, সত্য হল তার চেয়েও বড়। সেই সত্যকে আমার কাছে গোপন করেছ তোমরা ; সুতরাং আজ থেকে বুকের বন্ধুত্ব বুকে রেখে আমরা পৃথক হলাম। যখন আহার করব, তখন চারজনের আয়োজন করব, চার পাতে সাজাব, আগে তোমাদের তিনজনকে নিবেদন করে তবে নিজে খাব। চারজনের মতো আয়োজন যদি না জোটে, তবে যা জুটবে তাই চার ভাগ করে তিন ভাগ তোমাদের উদ্দেশ্যে নিবেদন করে আমি এক ভাগ খাব। তিন ভাগ বিতরণ করে দেব দীনদুঃখীকে।

তিন বন্ধু চলে গেলেন একদিনে। তাঁরাও তাই স্বীকার করলেন। দোষ মেনে নিলেন। বললেন—এই মিথ্যা বলার পাপের প্রায়শ্চিত্ত করতে যদি পারি তো আবার দেখা হবে।

দেখা অবশ্যই হয়েছিল। এবং গল্প শোনার পরমানন্দের মধ্যে ওই কথা কয়টিই কানে বাজত। ওই তো সেই প্রাণপুরুষের সন্ধানের রহস্যমন্ত্র।

গল্প শোনার পর্বকে বলতে পারি—আমার হাতেখড়ির আগে মুখে মুখে জীবনের বর্ণপরিচয়ের চেষ্টার প্রথম পর্ব। এই পর্বের মধ্যে মায়ের পরই হলেন আমার গোঁসাই-বাবা রামজী-সাধু। তিনি আমাদের গ্রামের ফুল্লরা মহাপীঠে তীর্থ-ভ্রমণে এসে আমার বাবার আধ্যাত্মিক চর্চার পরিচয়ে আকৃষ্ট হয়ে বাবার পরম বন্ধুত্বে পরিণত হন। গ্রামপ্রান্তের একটি প্রান্তরে বাবা তখন একটি বাগান তৈরি করা-চ্ছিলেন। সেই বাগানটির মধ্যে সন্ন্যাসী বন্ধুর জন্য একটি আশ্রম তৈরি করে দেন এবং সন্ন্যাসীর অভিপ্রায় অনুযায়ী একটি মন্দির তৈরি করে সেখানে শারদ শুক্লা-চতুর্দশীতে তারা-পুজার প্রতিষ্ঠা করেন। যে বৎসর তারা-পুজার প্রবর্তন হয় সেই বৎসরেই ঠিক দশম মাসে আমার জন্ম হয়, সেই কারণেই এই সন্ন্যাসীটি আমার মমতায় এমনই আচ্ছন্ন হন যে, সমস্ত জীবনে তিনি আর লাভপুর ত্যাগ করতে পারেননি। তাঁর পার্থিব দেহের সমাধি আমি নিজে হাতে রচনা করেছি। সন্ন্যাসী প্রথম জীবনে পল্টনে চাকরি করতেন, তখন তাঁর নাম ছিল বলভদ্র পাণ্ডে। সন্ন্যাসী-জীবনে তাঁর নাম হয়েছিল রামজী-সাধু। আমার ভাগ্যক্রমে রামজী-বাবা—আমার গোঁসাই-বাবাও —ছিলেন অদ্ভুত দক্ষ কথক। আমার জীবনে চারজন প্রথম শ্রেণীর গল্প-কথকের সাক্ষাৎ পেয়েছি। আমার মা, আমার গোঁসাই-বাবা, আর দুজনের সাক্ষাৎ পেয়েছি পরিণত বয়সে—একজন প্রায় আমার সমবয়সী, তিন-চার বৎসরের বড়—তাঁর নাম গৌর ঘোষ। অপরজন ত্রিকাল ভট্টাচার্য—অকস্মাৎ অপরিচিত মানুষটি এসে আমার বাড়িতে অতিথি হয়েছিলেন। ত্রিকাল ভট্টাচার্য এক কালে ছিলেন পেশাদার গল্প-বলিয়ে, তাঁর মতো গল্প-কথক বাংলাদেশে আর কেউ আছেন বলে কল্পনা করতে পারি না। গৌর ঘোষ আশ্চর্য রকম ভালো ভূতের গল্প জানে এবং বলতে পারে। গৌর ভূতের ভয়ে চটি ফেলে ছুটে পালাত, কিন্তু সে যখন ভূতের গল্প বলত তখন ভূত যেন মজলিসের আশেপাশে ঘুরে বেড়াত। বলত—হঠাৎ উ-স শব্দ হল, ছাদ ফুঁড়ে সড়-সড় সড়-সড় করে নেমে এল একটা সদ্যজাত ছেলে, ছেলেটা ওঁয়া-ওঁয়া করে কাঁদছে। গৌর নিজেই ওঁয়া-ওঁয়া শব্দে কঁকিয়ে উঠত, আর মজলিসসুদ্ধ লোক আঁ শব্দ করে আঁতকে উঠত। রামজী-বাবা ভাঙা বাংলায় হিন্দুস্থানী রূপকথা বলতেন। "সহবত অসর, না—তরুম্ তাসীর? জন্মগুণেই বড়, না, শিক্ষা-সহবতের গুণ বড়?" তাঁর গল্পের বড় হত শিক্ষার গুণ, জন্মের গুণকে খাটো করে বলতেন—বাবা সহবৎ—সহবৎই হল সবচেয়ে বড় কথা। রাজার ছেলে মুরুখ হলে সে ভূত, সে জানোয়ার। সন্ধ্যায় আসতেন—আমি পড়া সেরে তাঁর জন্যে অপেক্ষা করতাম, রাস্তার দিকে কান পেতে থাকতাম, রাস্তার উপর কখন সবল পদধ্বনি বেজে উঠবে, তার সঙ্গে ঝনাৎ করে বাজবে তাঁর চিমটার কড়ার শব্দ। তিনি বৈঠকখানার ফটকে ঢুকেই হেঁকে উঠতেন, "নমো নারায়ণায়।" আমার বাবার বৈঠকখানার মজলিস ছিল বিখ্যাত মজলিস। গ্রামের সকল বিশিষ্ট লোকেরাই এখানে আসতেন, বসতেন। চায়ের ব্যবস্থা ছিল—সমারোহের ব্যবস্থা। এক-একবারে

বিশ থেকে ত্রিশ কাপ চা তৈরি হত। চায়ের জন্য স্বতন্ত্র ঘর ছিল, সে ঘরে উনান নিবত না। কল্কের-পর-কল্কেতে তামাক সাজা থাকত। আমার অনন্ত দাদা বাবার খাস খানসামা, সে চিমটে ধরে তাতে আগুন চড়াত। মজলিসে গ্রামের সামাজিক, বৈষয়িক আলোচনা চলত কিছুক্ষণ, তারপর ধর্মশাস্ত্র আলোচনা হত। গোঁসাই-বাবা এলেই সকলে উঠে দাঁড়াতেন। গোঁসাই বাবার কিন্তু সে ঘরে ঢোকবার উপায় ছিল না। তিনি এসে ঢুকতেন আমার পড়ার ঘরে।

বাবা হামার—বাবা হামার—বাবা হামার রে!

আমি লাফ দিয়ে উঠে তাঁর গলা জড়িয়ে ধরে ঝুলে পড়তাম, তিনি বুকে তুলে নিয়ে বলতেন—আজ তো বাবা, লড়াইকে গল্প বলবে। মণিপুরকে গল্প।

মণিপুরের টিকেন্দ্রজিত মহাবীর, মহাভারতের পাণ্ডব-বংশধর। মণিপুর-রাজ-কন্যা চিত্রাঙ্গদার গর্ভজাত মহাবীর বভ্রুবাহন তৃতীয় পাণ্ডব অর্জুনের পুত্র। শুধু তাই নয়, পাণ্ডবের অশ্বমেধযজ্ঞের ঘোড়া নিয়ে বভ্রুবাহন ও অর্জুনে—পিতাপুত্রে মহাযুদ্ধ হয়েছিল। সে যুদ্ধে অর্জুনকে পরাজিত করেছিলেন বভ্রুবাহন। সেই বংশের সন্তান টিকেন্দ্রজিত। তাঁরই গল্প।—টিকেন্দ্রজিত বীর হইলে কি হোবে বাবা, আংরেজকে কামান—আরে বাপ রে বাপ—সে ছুটল—দনা-নৃ-নৃ-নৃ। দনা-নৃ-নৃ-নৃ! আমার চোখের সামনে ভেঙে ভেঙে পড়ত দুর্গপ্রাকার। চোখে আসত জল।

মধ্য পথে অনন্ত দাদা অথবা ভীমসিং চাপরাশী আসত বাড়ির ভিতর থেকে, আমার পিসিমায়ের তাগিদ নিয়ে। তিনি আমার জন্য বসে আছেন। খাইয়ে-দাইয়ে আমাকে নিয়ে শোবেন গিয়ে। আমার পিসিমা শৈলজা দেবী আগুনের মতো উত্তপ্ত। আমিই ছিলাম সে উত্তাপে জল। প্রথম জীবনে বাইশ-তেইশ বৎসর বয়সে একই দিনে কলেরায় স্বামী-পুত্র হারিয়ে পিত্রালয়ে এসেছিলেন ; বুকে নিয়ে এসেছিলেন জ্বলন্ত চিতাবহ্নি। সে বহ্নিতে কারও নিস্তার ছিল না। আমি যখন জন্মালাম, তখন তিনি মায়ের কোল থেকে আমাকে নিয়ে পালন করতে আরম্ভ করলেন এবং জীবনের উত্তাপও কমে আসতে আরম্ভ হল। আমারও পিসিমার কোলের কাছটি ছাড়া ঘুম আসত না। কিন্তু তিনি মাত্র একটি গল্প জানতেন। কাজেই আমার গল্প না-শোনা-পর্যন্ত তাঁকে বসে ঢুলতে হত। ঢুলতেন আর গোঁসাই-বাবাকে তিরস্কার করতেন।

গোঁসাই-বাবার এ সব তিরস্কার কানে ঢুকত না। তিনি গল্প বলতেন, দনা-নৃ-নৃ-নৃন দনা-নৃ-নৃ-নৃন।

## আট

গল্প শুধু আমিই শুনতাম না, ছেলেরাই শুনত না, সেকালে বড়দের আসরেও গল্প হত। বাবার বৈঠকখানাই ছিল গ্রামের মধ্যে সব চেয়ে জমজমাট আসর। সকাল থেকে গ্রামের ভদ্রজনদের আসা শুরু হত। সকালবেলা আটটা নাগাদ চায়ের আসর

জমে উঠত ; তিরিশ থেকে চল্লিশ জন ভদ্রলোক এসে বসে যেতেন। বাবার খাস খানসামা ছিল আমার অনন্তদা। গ্রামেরই বৈষ্ণব-ঘরের ছেলে। ছেলে বয়স থেকে আছে, বাবা নিজে কাজ শিখিয়েছিলেন। কাপড় কোঁচানো, চা তৈরি, গা-হাত টেপা ইত্যাদি তরিতের কাজে অনন্ত দাদার মতো নিপুণ শিল্পী সচরাচর দেখা যায় না। অনন্তদা ভোরবেলা উঠে চায়ের সরঞ্জাম, তামাকের সরঞ্জাম তৈরি করে অপেক্ষা করত। একটা স্বতন্ত্র ঘরই ছিল চা এবং তামাকের। বেলা একটা পর্যন্ত চলত মজলিস, তারপর আবার মজলিস বসত সন্ধ্যা আটটা থেকে : রাত্রি বারোটা বাজতই, কোনো কোনো দিন রাত্রি দেড়টা দুটোও বাজত। সেদিন খাওয়া-দাওয়ার আসরও বসে যেত। গ্রামে জামাই বেয়াই কুটুম্ব যার বাড়িতেই যিনি আসতেন তিনিই আসতেন এই মজলিসে। কয়েকজন—সাত-আটজন ছিলেন আসরের প্রায় চব্বিশ ঘণ্টার মানুষ। এঁদের মধ্যে গ্রামের ঘরজামাই দু-তিনজন। বাকি গ্রামের ভদ্রজন। তুমুল উত্তেজিত আলোচনা চলত। বৈষয়িক তর্ক, সামাজিক বিচারের তর্ক। আবার উঠত হাস্য-পরিহাসে হাস্যরোল। সে কী হাসি! রাত্রির অন্ধকার শিউরে উঠত। একালে সেকালের মানুষের সে-স্বাস্থ্যও নাই, সে-কণ্ঠস্বরও নাই, তেমন করে প্রাণ খুলে হাসবার প্রবৃত্তিও নাই ; একালে সে-হাসি আর নাই। এক সময় মনে হত হয়তো-বা সভ্যতাই সে-হাসির উৎসমুখে অনুশাসনের পাথর চাপা দিয়েছে ; উচ্ছ্বাস আর সেই স্বচ্ছন্দ বেগবতী ধারায় নির্গমন-পথ পায় না। কিন্তু একদিন বোধ করি ১৯২২।২৩ সালে সে-ভ্রম আমার গিয়েছিল। তখন আমি কলকাতায় ভবানীপুর বেলতলা রোডে স্বর্গীয় দেশবন্ধু চিত্তরঞ্জন দাশ মহাশয়ের বাড়ির ঠিক পিছনের দিকের বাড়িতে থাকি। আমি যে ঘরটিতে থাকতাম, সে-ঘরের পশ্চিম দিকের জানালা থেকে দাশ মহাশয়ের বাড়ির দোতলার ঘরের কিছুটা দেখা যায়। বাড়ির বিস্তীর্ণ হাতার সবটা তো দেখা যেতই। তখন প্রথম বাসায় এসেছি। সেই বাড়ির নিচের তলায় সন্ধ্যাবেলা বসবার ঘরে বসে আছি, হঠাৎ একটা কোলাহল উঠল। সে কী কোলাহল, কোথায় যেন অকস্মাৎ অভাবনীয় কিছু ঘটে গেল! তখন ভবানীপুর এ-ভবানীপুর ছিল না, দেশবন্ধুর বাড়ির সামনে রসা রোডের পশ্চিম দিকে প্রকাণ্ড মাঠ পড়ে ছিল ; পূর্ণ থিয়েটারও তখন হয়নি। ওদিকটা সবই তখন হয় মাঠ, নয় বস্তি। কোলাহল শুনে প্রায় সবাই ছুটে বেরিয়ে গেল। রাস্তায় যখন বেরুলাম তখন আর কোলাহল নাই। কি হল? দুর্ঘটনার কোলাহল কি এইভাবে মুহূর্তে স্তব্ধ হয়ে যায়? দেশবন্ধুর বাড়ির পূর্ব দিকের ছোট ফটকে বসে ছিল একজন দ্বারপাল : সে বুঝতে পেরেছিল আমাদের মনের জিজ্ঞাসা। সে হেসে বলেছিল, যা ভেবেছেন বাবু, তা নয়, হয়নি কিছু, সাহেবরা হাসছেন। হাঁ, হাসি বটে! সেদিনও মনে পড়েছিল বাবার মজলিসের হাসি। একালের দোষ নাই, পরিপূর্ণ প্রাণশক্তি স্বাস্থ্য-স্বাচ্ছন্দ্যের উপর নির্ভর করে। আজ স্বাচ্ছন্দ্য নাই, স্বাস্থ্য নাই, কাজেই প্রাণশক্তি অপূর্ণাঙ্গ শিশুর মতো দুর্বল রুগ্‌ণ ; সে-হাসি হাসবে কি করে মানুষ!

বাবার মজলিসে গল্প হত।

গল্প বেশির ভাগ বলতেন গোঁসাই-বাবা।

বাবাও বলতেন। তিনি কথাবার্তা খুব ভালো বলতেন। বক্তা ছিলেন ভালো, কথায় জোর ছিল, কিন্তু গল্প-কথক ভালো ছিলেন না। তিনি বেশির ভাগ গল্প বলতেন বেতাল পঞ্চবিংশতির গল্প বা ওই ধরনের গল্প। গল্পের শেষে প্রশ্ন থাকত। প্রশ্নটি উত্থাপন করে বলতেন, বল, কার কি উত্তর। সব শেষে তিনি বলতেন গল্পের উত্তর।

একটা গল্প—চার বন্ধু—একজন কাষ্ঠশিল্পী, একজন চিত্রশিল্পী, একজন বস্ত্র ও ভূষণশিল্পী, একজন মন্ত্রসিদ্ধ তাপসপুত্র—একদিন বনের মধ্যে রাত্রে একটা গাছ-তলায় আশ্রয় নিলেন। কথা হল, গভীর বন—এই বনে এক-একজন এক-এক প্রহর জেগে পাহারা দেবেন। প্রথম প্রহরে প্রহরার ভার পড়ল কাষ্ঠশিল্পীর উপর। বন্ধুরা ঘুমুচ্ছে, তিনি একা বসে আছেন, সামনে জ্বলছে এক অগ্নিকুণ্ড, পাশে কিছু শুকনা কাঠ। একা, নিতান্ত খেয়ালবশেই তিনি নিজের যন্ত্র বের করে কাঠ থেকে গড়লেন এক অপূর্ব নারীমূর্তি। মূর্তিটিও শেষ হল, প্রথম প্রহরশেষের ঘোষণাও বেজে উঠল, কাষ্ঠশিল্পী ডেকে দিলেন চিত্রশিল্পীকে। নিজে শুয়ে পড়লেন। চিত্র-শিল্পীর চোখে পড়ল সেই কাঠের নারীমূর্তি। বুঝলেন, বন্ধুর কাজ এটি। তিনি এবার নিজের সরঞ্জাম বের করে তাতে রঙ দিলেন। গোলাপ ফুলের মতো দেহবর্ণে উজ্জ্বল করে দিলেন, চোখ আঁকলেন, ভুরু আঁকলেন। গাছের বাকল থেকে আঁশ বের করে এক রাশি কালো রঙ দিয়ে চুল করে দিলেন, নখ আঁকলেন, গালে একটি ছোট তিল—তাও দিতে ভুললেন না। শেষ করলেন, বার বার ঘুরিয়ে-ফিরিয়ে দেখলেন, মনোমতো হলে তুলি রেখে বসলেন। এমন সময় দ্বিতীয় প্রহর ঘোষণা করে যামঘোষকেরা কোলাহল করে। চিত্রশিল্পী মূর্তিটিকে একটি গাছের গুঁড়িতে ঠেস দিয়ে দাঁড় করিয়ে সরঞ্জাম গুটিয়ে শুয়ে পড়লেন, ডেকে দিলেন বস্ত্র ও ভূষণ-শিল্পীকে। তিনি উঠে আগুনটাকে জোর করে দিয়ে বসলেন, মূর্তিটিকে দেখে চমকে উঠলেন, এই নগ্না সুন্দরী নারী—এ কে? কোনো বনদেবী? না, দেবী এমন লজ্জাহীনা নগ্না হবে কেন? তবে কি মায়াবিনী? না, তাও তো নয়। মায়াবিনী এমন নিস্পন্দ স্থির কেন, তার হাবভাব ছলাকলা কই? ভালো করে চোখ রগড়ালেন : এবার বুঝলেন, দুই বন্ধুর কীর্তি এটি। হাসলেন, এবং পরক্ষণেই নিজের ব্যবসায়ের কাপড় এবং আভরণের বোঁচকা পেটিকা খুলে বসলেন। বেছে মানানসই রঙের পট্টবস্ত্র বের করলেন, আভরণ বের করলেন, পুতুলটিকে মনের মতো করে সাজালেন। তারপর তৃতীয় প্রহর শেষ হতেই মন্ত্রসিদ্ধ ব্রাহ্মণপুত্রকে জাগিয়ে নিজে শুলেন। ব্রাহ্মণপুত্র কিন্তু প্রতারিত হলেন না, তিনি এই অনুপম রূপলাবণ্যময়ী পুতুলটিকে দেখবামাত্র বুঝলেন যে, এটি প্রাণহীন পুত্তলিকা মাত্র এবং তিন বন্ধুর তিন প্রহরের আপন-আপন গুণপনার ফল এই মূর্তিটিকে দেখে খুব খুশি হলেন। সঙ্গে সঙ্গে স্থির করলেন যে, তাঁর গুণপরিচয় এর সঙ্গে যোগ করে দেওয়াই তাঁর কর্তব্য। তা হলেই চার বন্ধুর এই রাত্রিযাপনটি পরম সার্থক হয়ে উঠবে। তখন মন্ত্রসিদ্ধ ব্রাহ্মণপুত্র পুতুলটিকে অগ্নিকুণ্ডের সামনে এনে রাখলেন, কুণ্ডের

অগ্নিকে মন্ত্র দ্বারা সঞ্জীবনী অগ্নিতে পরিণত করলেন, তারপর মন্ত্রজপে বসলেন। মন্ত্রজপ শেষ করে অগ্নিতে আহুতি দিয়ে তারই তিলক এবং উত্তাপে অভিষেক করতেই পুত্তলিকা জীবন লাভ করে চঞ্চল বিস্ময়ে চারিদিকে তাকিয়ে বললে—তুমি কে? আমিই বা কে?

এমন সময় ভোর হল। পাখিরা ডেকে উঠল। ঘুমন্ত তিন বন্ধু জেগে উঠে বসলেন, এবং এই অপূর্ব নারীকে দেখে বিস্ময়ে অভিভূত হয়ে গেলেন। বিস্ময় কাটতেই কিন্তু সূত্রপাত হল কলহের। চারজনেই বললেন, এ আমার সৃষ্টি—এ হবে আমার পত্নী।

এখন কে বিচার করবে—এ নারী কার প্রাপ্য?

প্রশ্ন হত—বল, তোমরা বল। কে পাবে এই নারীকে?

গল্প থেকে বিতর্ক উপস্থিত হত। যুক্তির উপর ভিত্তি করে বিতর্ক এবং শাস্ত্রীয় যুক্তি। সকলের শেষে বাবা বলতেন গল্পের মীমাংসা। এ গল্পের মীমাংসা, ওই নারীকে পত্নীরূপে পাবেন ওই বস্ত্র এবং আভরণশিল্পী। প্রাণদাতা ব্রাহ্মণপুত্র পিতার কাজ করেছেন—তিনি দিয়েছেন প্রাণশক্তি; চিত্রশিল্পী ও কাষ্ঠশিল্পী তাঁরা মায়ের কাজ করেছেন, দিয়েছেন অস্থি মেদ মজ্জা মাংস রক্ত অবয়ব। ওই বস্ত্র এবং আভরণশিল্পী সদাগরপুত্র বস্ত্র এবং আভরণ দিয়ে ভর্তার কাজ করেছেন। তিনিই তার ভর্তা অর্থাৎ স্বামী।

কখনও কখনও পুরাণের গল্প হত। তা থেকে চলে যেতেন শাস্ত্র আলোচনায়। কখনও কখনও হত দেশ-বিদেশের গল্প, কেউ আগন্তুক অথবা বিদেশবাসী গ্রামে ফিরলে সে গল্প হত।—সে তোমাদের কত বলব বাপু! সে-দেশ আচ্ছা দেশ! আচ্ছা দেশ! যত মাছ—তত দুধ, সে-দুধে ঘি কত হে! হাতে লাগলে ছাড়তে চায় না। পদ্মার ধার—বুয়েচ না—এই পদ্মা—একূল-ওকূল নজর চলে না—বর্ষার সময় সাক্ষাৎ ভৈরবী—সে বাবু দেখেই আমার হৃৎকম্প! কালী কালী বল মন, রাত্রে শুয়ে ঘুম হত না। ভাবতাম ঘুমবো, কখন ধ্বস ছাড়বে—অকূলে ভাসব! আঃ, হায়-হায়-হায়, জপের মালাটা নিতে সময় পাব না রে বাবা! ভুক করে ডুবব, আর উঠব না। একেবারে সাগরসঙ্গমের তলদেশে মাটিচাপা...নয়তো হাঙ্গর-কুম্ভীরের গর্ভে। বর্ষা পার হলেই বাস্। রাজশাহী তো রাজসাহী রে বাবা!

এর পর চুপি চুপি বলতেন—গাঁজার এক-একটা জটা কী! এ-ই এতখানি লম্বা আর ইয়া পুরু। বুয়েচ না ভাই, রসও কী তেমনি! দু-টিপ দিয়েছ তো আঠা একেবারে চট চট করে উঠল। তেজও কী তেমনি রে বাবা! বুয়েচ হরাই ভাই, প্রথম গিয়েছি—এত তো জানি না—মেরেছি জোরে টান। বাস্, গল-গল করে সেই যে ধোঁয়া বেরিয়ে চোখের সামনেটা ঝাপসা করে দিল—তিন দিন সে-ঝাপসা কাটে না চোখের। পোস্টাপিসের কাজ, চোখে ঝাপসা দেখি, মাথা ভোঁ-ভোঁ করে—তিন আর চারে সাত লিখতে গিয়ে ভাবি, ঠিক হল তো, তিন আর চারে পাঁচ নয় তো? সে এক বিপদ! কালী কালী বল—তারা তারা বল—শিব শিব বল। হরি বোল—হরি বোল।

ইনি ছিলেন আমার ব্রজজ্যাঠা। এমন সদানন্দময় পুরুষ পৃথিবীতে বিরল। সুকণ্ঠ গায়ক ছিলেন. পোস্টাপিসে কাজ করতেন, সরকার-বংশের সন্তান, লাভপুরে এ'দের বাড়িরই দৌহিত্র আমরা। অপরূপ মানুষ ছিলেন ব্রজজ্যাঠা।

ব্রজজ্যাঠার কথা মনে পড়লে—কত বিচিত্র কাহিনী যে মনে পড়ে! ব্রজজ্যাঠা সেকালে ফ্রেঞ্চ-ছাট দাড়ি-গোঁফ রাখতেন, দেখতে ছিলেন সুশ্রী মানুষ, কণ্ঠস্বর ছিল সুমিষ্ট। গান গাইতে পারতেন। ছুটিছাটায় বাড়ি এসে গ্রামের পথে বেরিয়েই গান ধরতেন—"আজ তোমারে দেখতে এলেম অনেক দিনের পরে।" গান শেষ করতেন আমাদের বৈঠকখানার দরজায়। ঘরে ঢুকেই ডাকতেন—ভাই কানাই! ভাই হরাই! আমার বাবার নাম ছিল—হরিদাস, তাঁকে আদর করে ডাকতেন—হরাই।

বিচিত্র মানুষ। পেন্সন নেবার পর একবার বর্ধমান গিয়েছিলেন বর্ধমানে মেডিকেল স্কুলে স্বাস্থ্য পরীক্ষার জন্য। পেন্সন বিক্রির অভিপ্রায় ছিল। গিয়ে উঠেছিলেন আমাদের গ্রামের শ্রীযুক্ত নিত্যগোপাল মুখোপাধ্যায়ের বাসায়। তিনি ছিলেন তখন বর্ধমানের পুলিশ কর্মচারী। নিত্যগোপালবাবুর কথা পরে বলব। এখানে শুধু এইটুকু বলব যে, এই মানুষটি ছিলেন যেমন রূপবান, তেমনই সুকণ্ঠ গায়ক ; যেমন উঁচু মেজাজের লোক, তেমনই ছিলেন জনপ্রিয়। ব্রজবাবুকে পেয়ে নিত্যগোপালবাবু কৃতার্থ হয়ে দু-একদিনের বেশি রাখতে চেয়েছিলেন। ব্রজজ্যাঠা কিন্তু কিছুতেই থাকবেন না। রসিক মানুষ, শেষ পর্যন্ত বললেন—গোপাল, আমি তা হলে ক্ষেপে যাব। বাড়িতে বুড়ী আছে, তার জন্য আমার মন কেমন করছে। আমি কি আর থাকতে পারি? ধরে রাখলে গোবধ ব্রহ্মবধ হবে রে ছোঁড়া! তার পাপ তোকে অর্সাবে।

অবশেষে নিত্যগোপালবাবু কৌশল অবলম্বন করলেন। ব্রজজ্যাঠার জুতো-জোড়াটি সরিয়ে রাখলেন। ব্রজজ্যাঠা জুতো না পেয়ে শেষে ধপাস করে বসে পড়ে মাথায় হাত দিয়ে বললেন—আমার সর্বনাশ হল রে গোপাল, আমার সর্বনাশ হল।

নিত্যগোপালবাবু বললেন, এক জোড়া জুতোতে আপনার সর্বনাশ হল?

—ওরে ভাই, তুই জানিস না। জুতো-জোড়া আমার নয়—শম্ভুর জুতো আমি চেয়ে নিয়ে এসেছি ভাই। আঃ, শেষ পর্যন্ত ললাটে কি আছে তা বুঝতে পারছি না আমি। হায়-হায়-হায়! আমি এখন করব কি!

—কি করবেন? আমার বাড়ি থেকে জুতো গিয়েছে—আমি কিনে দেব।

—ওরে, শম্ভুকে জানিস না রে, শম্ভুকে জানিস না তুই।

শম্ভু সরকার দুর্দান্ত ক্রোধী লোক, নিত্যগোপালবাবুরই বয়সী, অন্তরঙ্গ বন্ধু। লেখাপড়া বিশেষ করেন নাই—প্রচণ্ড শক্তিশালী মানুষ, তার উপর দুর্দান্ত ক্রোধী—নিত্যগোপালবাবুর বয়সী এবং বন্ধু হওয়া সত্ত্বেও প্রাচীনকালের তন্ত্রমন্ত্রের অন্ধ ভক্ত; গ্রামের লোকে তাঁর ভয়ে ত্রস্ত। গোপালবাবু হেসে বললেন—আমি সে-জোড়ার চেয়ে দামী ভালো জুতো কিনে দেব দাদা।

এবার ব্রজজ্যাঠা কেঁদে ফেলে বললেন, ওরে, শম্ভুকে তুই জানিস না গোপাল,

সে যদি বলে—আমার সেই জোড়াটির চেয়ে ভালো জুতো আর হয় না, আমার সেই জোড়াটিই চাই?

তৎক্ষণাৎ নিত্যগোপালবাবুকে জুতো বের করে দিতে হল।

এর অনেক দিন পরে—আর একটি ঘটনা বলি। ব্রজজ্যাঠার তখন শরীর ভেঙেছে, আমার বাবার অনেক দিন আগেই মৃত্যু হয়েছে। আড্ডা নাই। ব্রজজ্যাঠা তাঁর পাড়ার কাছাকাছি এক ভদ্রলোকের বৈঠকখানায় বসেন। লোকজন থাকলেও বসেন, কেউ না-থাকলেও এসে বারান্দায় বেঞ্চে বসে থাকেন। যাঁর বৈঠকখানা তিনি জীবনে কৃতী ব্যক্তি, ধনী মানুষ। কিন্তু আকস্মিক পত্নী-বিয়োগে অহরহ মদ্যপান করে—হয় পড়ে থাকেন, নয় প্রাপ্তবয়স্ক পুত্রের সঙ্গে বৈষয়িক কর্তৃত্ব নিয়ে প্রচণ্ড কলহ করেন। ছেলে কলেজে তখন বি. এ. পড়ে। ঘটনার দিন সকালবেলা থেকেই পিতাপুত্রে বাদানুবাদ চলছিল। সকালে পিতা অনেকখানি প্রকৃতিস্থ ছিলেন, ছেলের প্রতিবাদের উত্তরে যুক্তিপূর্ণ কিছু বলতে না পেরে ক্রুদ্ধ হয়ে বেরিয়ে চলে গেলেন। ছেলে বেঞ্চে বসেই রইল। তারপর সেও উঠে গেল। কিছুক্ষণ পর প্রচুর পরিমাণে মদ্যপান করে বাপ ফিরে এলেন। দেখলেন, বেঞ্চে ছেলে বসে রয়েছেন। তিনি কিন্তু ছেলে নন, তিনি আমার ব্রজজ্যাঠা। ভদ্রলোকের ছেলে উঠে যাবার পর তিনি এসে চুপ করে একলাটিই বসে আছেন। ক্রোধে মদ্যপানে আত্মহারা ভদ্রলোক একেবারে জুতো খুলেই ছেলে ভ্রমে ব্রজজ্যাঠাকেই প্রহার করতে শুরু করলেন, তবে রে ব্যাটা হারাম-জাদা, তবে রে নচ্ছার—ব্রজজ্যাঠা কয়েক মুহূর্ত হতভম্ব হয়ে গিয়েছিলেন, তারপর হাত তুলে নিজের দাড়ি দেখিয়ে চিৎকার করে উঠলেন, ও অমুক, আমি—ওরে, আমার পাকাদাড়ি! ওরে, তোর অপরাধ হবে!

ভদ্রলোক দাড়ি দেখেই থেমেছিলেন। তার পরই তাঁর পায়ে লুটিয়ে পড়লেন। ব্রজজ্যাঠা তাঁকে বুকে তুলে নিয়ে কাঁদতে লাগলেন ভদ্রলোকের মৃতা পত্নীর নাম ধরে—আঃ, তুই এ কী করে গেলি মা! হায়-হায়-হায়! সোনার মানুষ, এ কী হয়ে গেল তোর বিহনে!

ব্রজজ্যাঠা বাংলা দেশের পোস্টাপিসের কাজে যেখানে গিয়েছিলেন সেখানকার খাওয়া-দাওয়া স্বাচ্ছন্দ্যের গল্প বলতেন। মানকরের কদমা, দুবরাজপুরের বাতাসা, সিউড়ির মোরব্বা, কাঁদির মনোহরা, জয়নগরের মোয়া, গুপ্তিপাড়ার মণ্ডার গল্প ছেলেবেলায় ব্রজজ্যাঠার মুখেই শুনেছিলাম। দুই-দই-ঘি-মাছ-মাংস ইত্যাদির দর পর্যন্ত মুখস্থ ছিল তাঁর। শুধু তাই নয়, কোথায় কোন্ সাধুর কত বড় জটা দেখেছেন, কোন্ মিঞা সাহেবের কত লম্বা দাড়ি দেখেছেন, কোন্ জমিদারের বাড়িতে কত বড় ও কত ভয়ালদর্শন কুকুর দেখেছেন, সেগুলি নিখুঁতভাবে বর্ণনা করতেন।

কেদার চাটুজ্জে গল্প বলতেন। ইনি ছিলেন আমাদের গ্রামের জামাই। ঘর-জামাই ছিলেন না, তবে তাঁর নিজের পৈত্রিক ভিটা গুপ্তিপাড়ার সঙ্গেও সম্ভবত বিশেষ সংশ্রব ছিল না। ইংরেজি-জানা মানুষ, সরকারী আবগারী বিভাগের সাব-ইনস্পেক্টর ছিলেন এবং নিজেও ছিলেন আবগারী বিভাগের একজন সত্যকার

পৃষ্ঠপোষক। অতিরিক্ত মদ্যপান করে কর্তব্যকর্মে অবহেলার জন্যই মধ্যে মধ্যে সস্‌পেণ্ড হতেন। সস্‌পেণ্ড হলেই লাভপুরে এসে উঠতেন। শ্বশুরও ছিলেন সেকালের তান্ত্রিক। ঝাঁকড়া চুল, ঝাঁকড়া দাড়ি-গোঁফ; মুখে বিচিত্র শব্দ করতে পারতেন—বাঁশীর শব্দ, জন্তু-জানোয়ারের শব্দ ; মন্ত্রতন্ত্র জানতেন, কুকুর কামড়ালে বিষ ঝাড়তেন, সাপের বিষের মন্ত্র জানতেন, চব্বিশ ঘণ্টাই নাকের একটা রন্ধ্রে একটা পাথর রেখে এক রন্ধ্রেই নিশ্বাস-প্রশ্বাসের কাজ চালাতেন। সমস্ত দিনই প্রায় একটা গাইয়ের দড়ি ধরে তাকে চরিয়ে নিয়ে বেড়াতেন। জামাইয়ের সঙ্গে খুব বনাবনতি হত না শ্বশুরের। উভয়ে প্রায় সমবয়সীই ছিলেন। জামাই এসে শ্বশুর-বাড়িতে উঠলেও খাওয়ার সময় এবং শোবার সময়টুকু বাদ দিয়ে বাকি সময়টা থাকতেন আমার বাবার আড্ডায়। তাঁর ছিল বড় বড় গল্প। রাজা-উজীর আমীর-ওমরার কথা। লোকে বিরক্ত হলেও কিছু বলত না। অমুক দাদা কি অমুক কাকার জামাই, তাকে কি কখনও কিছু বলা যায়! সেকালের সমাজের এই ছিল প্রথা। জামাই, বিশেষ করে কুলীন-ঘরের জামাই, তার সব দোষ শত ঔদ্ধত্যও ছিল মার্জনীয়।

আর প্রায়ই আসতেন সাধু সন্ন্যাসীর দল। গ্রামে আমাদের একান্ন মহাপীঠের অন্যতম মহাপীঠ বলে খ্যাত ফুল্লরা দেবীর স্থান পবিত্র তীর্থ, শাক্ত সাধু-সন্ন্যাসী প্রতিদিনই দু-চারজন আসতেন যেতেন।

দু-একজন কিছু দিন ধরেই থাকতেন। কেউ সাধনা করতেন, কেউ দিন গুজরান করতেন দেবস্থলের প্রসাদান্নে। এঁদের মধ্যে আসতেন পর্যটক সাধুর দল। ফুল্লরা মহাপীঠে তাঁরা এলে আমাদের তারা-মায়ের আশ্রমে রামজী-বাবার সঙ্গে আলাপ-পরিচয় হত। বাবারও খ্যাতি ছিল সাধুপ্রীতির এবং শাস্ত্র-আলোচনার, সেই হেতু তাঁরা আসতেন আমাদের বৈঠকখানায়। বাবা সাধু-ভোজন করাতেন। পশ্চিম-দেশীয় সাধুরা আমাদের বাড়ির আতিথ্যে সত্য-সত্যই পরম পরিতৃপ্ত হতেন। তার কারণ পশ্চিম-প্রবাসী বাড়ির কন্যা আমার মা তাঁদের ছাতুভরা রুটি তৈরি করে অতিথি-সৎকার করতেন। পরম উপাদেয় খাদ্য ; ছাতুখোর বলে যাঁরা পশ্চিম-দেশীয়দের ব্যঙ্গ করতেন সেকালে তাঁরাও এই ছাতুভরা রুটি খেয়ে বলতেন—ভাই হরিবাবু, আর একদিন ছাতুভরা রুটি খাওয়াতে হবে।

এই সাধুরা করতেন দুর্গম তীর্থস্থলের গল্প।

তাঁদের মুখেই ছেলেবেলায় শুনেছিলাম, লছমনঝোলার দড়ির সাঁকোর কথা। মনে আছে, শিশু-কল্পনাতেই দেখেছিলাম দু-দিকে খাড়া পাহাড়, পাহাড়ের গায়ে গাছপালা, দুই খাড়া পাহাড়ের মধ্যে অনেক নিচে গঙ্গা বয়ে চলেছে প্রচণ্ড বেগে, সেই প্রচণ্ড বেগে—যে বেগে ইন্দ্রের ঐরাবত গিয়েছিল ভেসে। আর তার উপরে দড়ির পুল, দুখানা পাশাপাশি দড়িতে কাঠের টুকরো লাগানো, মাথার উপরে আরো দুটো দড়ি, দড়ি ধরে দড়িতে বাঁধা কাঠে পা দিয়ে চলতে গেলে দোলে, মানুষের মাথা ঘোরে। হাতের মুঠি খুলে গেলে পা ফসকে গেল ; মানুষ পড়ছে মাথা নিচু করে নিচে, নিচে—আরও নিচে, তারপর আর দেখা গেল না। শরীর

শিউরে উঠল। বলতেন, বদরী-নারায়ণের কথা, কেদারমঠের ও যোশীমঠের কথা, মানস-সরোবরের কথা, জ্বালামুখী কামাখ্যা-তীর্থের কথা।

পুজোর পর মাস-দ মধ্যে আসতেন অনেক গায়ক। কাপড়ের খোলে সযত্নে ঢাকা তানপুরা বগলে নিয়ে এসে উঠতেন। তাঁদের কারুর কাছে শুনেছিলাম তানসেনের গল্প। শুনেছিলাম, আকবরশাহ একদা তানসেনের প্রতিপক্ষের মুখে দীপকরাগ শুনে চমৎকৃত হলেন—গানের মহিমায় শামাদান-ঝাড়ে বাতি জ্বলে উঠল। প্রতিপক্ষ সুযোগ পেয়ে বললেন—তানসেন যদি দীপক গায়, তবে আগুন জ্বলে উঠবে দাউ দাউ করে। বাদশা ধরলেন তানসেনকে। তানসেন প্রথমে রাজী হননি, অবশেষে বাধ্য হয়ে রাজী হলেন। গাইলেন দীপক এবং আগুন জ্বলল, তাতেই তিনি পুড়ে গেলেন। যাঁদের মল্লার গেয়ে মেঘ এনে বর্ষণ করাবার কথা ছিল, তাঁরা তো তানসেনের মতো সংগীতসিদ্ধ ছিলেন না—কাজেই তাঁরা পারলেন না মেঘ এনে তাকে গলিয়ে বর্ষণ নামাতে। যে গায়কেরা আসতেন, গ্রামের প্রতিষ্ঠাবানদের বাড়িতে তাঁদের বাৎসরিক বৃত্তি ছিল। কোথাও এক টাকা, কোথাও দু-টাকা, কোথাও বা চার টাকা। অনেক বিভক্ত প্রতিষ্ঠাবান বংশের ঘরে—চার আনা আট আনা হিসাবে বৃত্তি পেতেন। গান শোনাতেন, গল্প শোনাতেন। পুরানো কালের গায়কদের গল্প, নূতন কালের গায়কদের গল্প। সেতারী আসতেন। মধ্যে মধ্যে জ্যোতিষী আসতেন। দেশের জ্যোতিষী, বিদেশের অপরিচিত জ্যোতিষী। এঁদের কাছেও গল্প শুনেছি। দুটো একটা গল্প মনে রয়েছে।

এক ছিলেন অভ্রান্ত জ্যোতিষী। তাঁর যেমন সূক্ষ্ম গণনা, তেমনই ছিল নির্ভুল বিচার। তাঁর এক কন্যা হল পরমাসুন্দরী। কন্যার অদৃষ্ট গণনা করে দেখলেন—অদৃষ্টে রয়েছে বাসর-বৈধব্যের যোগ।

মাথায় হাত দিয়ে বসলেন। অনেক ভেবে কঠিন সংকল্প নিয়ে উঠে দাঁড়ালেন। একটি যুগের ক্ষণ-লগ্ন গণনা করে এমনই একটি দিন ও লগ্ন আবিষ্কার করলেন, যে লগ্নের এক অতি দুর্লভ গ্রহ-সমাবেশের ফলে এক অমৃতময় বিবাহযোগের সৃষ্টি হয়েছে। এমন পুণ্য লগ্ন বহু বর্ষ পরে আসে। যুগে একবার আসে। এ লগ্নে কন্যার বিবাহ হলে বৈধব্য হতে পারে না। তিনি সেই লগ্নে কন্যার বিবাহ দিয়ে বিধিলিপি খণ্ডন করবেন স্থির করলেন। নিজে বালিঘড়ি ধরে লগ্ননির্ণয়ের জন্য বসলেন। ক্ষণ গণনা করে চলেছেন, পাশে দাঁড়িয়ে দেখছেন বিবাহসজ্জায় সজ্জিত কন্যা; মধ্যে মধ্যে নূতন আভরণগুলি নাড়ছেন। বিখ্যাত জ্যোতিষী, তাঁর কন্যার বিবাহ; কত রাজা কত ধনী কত মহাজন আভরণ যৌতুক দিয়েছেন, মণি-মুক্তার আভরণ, তাতে বিভূষিতা হয়ে মেয়েটির আনন্দ হয়েছে প্রচুর, সেকথা বলাই বাহুল্য। হঠাৎ মেয়েটি চকিত হয়ে বলে উঠল—যাঃ! তার গলার একটি মালা ছিঁড়ে গেছে! ঝরঝর করে খসে পড়ে গেল মুক্তাগুলি। জ্যোতিষী চকিতের জন্য দৃষ্টি ফিরিয়ে দেখে আবার নিজের কাজে মন দিলেন। বালির পাত্রের দিকে চেয়ে রইলেন। ঝুরঝুর করে বালি ঝরে পড়ছে। তিনি বললেন, যাক। যেতে দাও। লগ্ন এল, বিবাহ আরম্ভ হল।

জ্যোতিষী কঠিন হেসে আকাশের দিকে তাকিয়ে বিধাতাকে বলতে চাইলেন, তোমার বিধান লঙ্ঘিত হবে, এর জন্য অপরাধী আমাকে করো না। অপরাধ আমার নয়। যে বিদ্যা তোমার মানস-কন্যা, অপরাধ যদি হয়—অপরাধ তার। এ তারই প্রসাদ।

কিন্তু ওকথা বলা শেষ হয় না তাঁর। আকাশের দিকে তাকিয়েই তিনি স্তম্ভিত হয়ে গেলেন। একি! আকাশে কোটী কোটী নক্ষত্র ঝলমল করছে, তারই মধ্যে তাঁর দৃষ্টি দেখতে পাচ্ছে গ্রহ নক্ষত্র সংস্থানের অবস্থা ; যেমন নাকি সমুদ্রতটের অসংখ্য শুক্তির মধ্যে মণিকার চিনতে পারে কোন্‌টি কোন্‌টি মুক্তাগর্ভ শুক্তি। এই বৃষ, ওই মিথুন। কিন্তু যে-লগ্ন তিনি গণনা করেছেন তাতে চন্দ্রের তো এই রাশিতে অবস্থানের কথা নয়। এ সংস্থান তো সে-লগ্নের পরবর্তী কালের অবস্থান! পাগলের মতো তিনি ছুটে গেলেন বালিঘড়ির কাছে। কি হল! দেখলেন, বালু-নির্গমনের নালিকার মধ্যে আশ্চর্যভাবে তখনও একটি মুক্তার অর্ধাংশ আটকে রয়েছে। বুঝলেন, তিনি যে মুহূর্তে চকিতের জন্য ফিরে তাকিয়েছিলেন—সেই মুহূর্তে একটি মুক্তা ভেঙে তারই আধখানা লাফিয়ে গিয়ে পড়েছে ওই নালিকার মধ্যে এবং আংশিকভাবে পথ রুদ্ধ করে আটকে রয়েছে। তারই ফলে নির্দিষ্ট সময়ের পরিমিত বালুটুকু শেষ হতে অনেক বেশি সময় লেগেছে। লগ্ন সেই অবসরে অতিক্রান্ত হয়ে গেছে তাঁকে উপহাস করে।

দীর্ঘনিশ্বাস ফেলে পণ্ডিত প্রণাম করলেন নিয়তিকে। মনে মনে বললেন--আমার দম্ভকে ক্ষমা করো। তুমি মহাশক্তি, তোমার অভিপ্রায় পূর্ণ করবার জন্য তুমি দশমহাবিদ্যার রূপ ধরে দেবাদিদেব মহাদেব মহাকালকে পরাভূত করে আপনার পথে চলে যাও। মনে ছিল না আমার। ক্ষমা করো আমাকে।

আর একটা গল্প—

এমনই আর এক জ্যোতিষী ছিলেন।

একদা তাঁর কাছে এসে উপস্থিত হলেন এক কৃষ্ণবর্ণ শীর্ণকায় ব্রাহ্মণ। বললেন—শুনেছি নাকি তোমার গণনা অভ্রান্ত। তোমার দৃষ্টির সম্মুখে অহরহ নাকি গ্রহসংস্থান দৃশ্যমান রয়েছে। কোনো গ্রহেরই নাকি সাধ্য নাই তোমার দৃষ্টির বাইরে যেতে।

জ্যোতিষী হাসলেন—বললেন—গুরুর প্রসাদ এবং দেবী সরস্বতীর বর। কৃতিত্ব আমার নয়।

—ভালো। আমিও সামান্য চর্চা করি এই বিদ্যার। কিন্তু আমি কোনোমতেই আজ চায়াগর্ভসম্ভূত সূর্যতনয় মহাগ্রহের অবস্থান নির্ণয় করতে পারছি না। বল তো পণ্ডিত, শনিগ্রহের অবস্থিতি এখন কোথায়?

পণ্ডিত খড়ি তুলে নিয়ে ছক এঁকে, সামান্য গণনা করেই পিছন ফিরে আগন্তুকের দিকে তর্জনী নির্দেশ করে বললেন—এইখানে তাঁর অবস্থিতি।

মুহূর্তে তাঁর তর্জনীটি জ্বলে উঠে ভস্ম হয়ে পড়ে গিল। অট্টহাস্যে সাধুবাদ

উঠল, সাধু—সাধু—সাধু! আগন্তুক কৃষ্ণ বিদ্যুতের মতো দীপ্তিতে চারিদিক উদ্ভাসিত করে অদৃশ্য হয়ে গেলেন।

আর একবার এক জ্যোতিষী এসেছিলেন। বিদেশী অজ্ঞাতকুলশীল জ্যোতিষী। এসেই গ্রাম তোলপাড় করে দিলেন। যিনি এলেন তাঁকেই তাঁর নাম ধরে ডাকলেন, এস অমুকবাবু, কি অমুকচন্দ্র এস বাবা। তারপর বলতে লাগলেন তাঁর জীবন-কথা। যেন গড় গড় করে পড়ে যাচ্ছেন তার জীবনের খাতা। তিনি প্রথমে এসে উঠেছিলেন যাদবলালবাবুর ঠাকুরবাড়িতে। এক বেলার পর আমার বাবার সঙ্গে আলাপ হতেই এসে উঠলেন আমাদের বাড়ি। আমার বাবাকে বললেন—তুমি আমার পূর্বজন্মের পিতা। তারপর আমাদের বৈঠকখানা একেবারে জনসমাগমে ভরে গেল। অদ্ভুত জ্যোতিষী। যে-কোনো আগন্তুক এলেন—তাঁর অভ্রান্ত পরিচয় এবং জীবন-কথা বলে গেলেন। তারপর ভবিষ্যদ্বাণী। কারও অম্লশূলের ব্যাধি, তাকে বললেন—তোমার পেটে তিনটি বিচিত্র অন্ন আছে—একটির বর্ণ লাল, একটির নীল, অপরটির কালো। মাদুলি দিলেন। সবশেষে যাদবলালবাবুর বড় দৌহিত্র সম্পর্কে বললেন—সামনে কঠিন ফাঁড়া, মৃত্যুযোগ। শান্তির ব্যবস্থা হল। তন্ত্রমতে কালী-পূজা করে শনিগ্রহের শান্তি। কৃষ্ণবর্ণ ছাগ, কৃষ্ণবর্ণ বস্ত্র, কৃষ্ণবর্ণ গাইয়ের দুধের ঘি, এ ছাড়া নীলা স্বর্ণ রৌপ্য ইত্যাদি অনেক আয়োজন। গভীর রাত্রে পূজার ব্যবস্থা গ্রামপ্রান্তে নির্জনে। পূজা আরম্ভ হল। শুধু দেবী এবং সাধক ছাড়া কেউ রইল না। রাত্রির শেষ প্রহরে দেখা গেল মাটির দেবতা দাঁড়িয়ে আছেন, আয়োজনসহ সাধক অন্তর্হিত। এ সত্ত্বেও সেকালের অনেকে বলেছিল—পূজা শেষ করে সাধক স্বস্থানে চলে গেছেন। কিন্তু কৃষ্ণবর্ণ ছাগটা চিৎকার করে বললে—উঁ-হু উঁ-হুঁ।

আরও আসত লাঠিয়াল। প্রকাশ্য পেশায় লাঠিয়াল। গোপন পেশায় ডাকাত। এরাও বৃত্তি পেত। বৃত্তি ছাড়াও মধ্যে মধ্যে আসত, অভাব-অভিযোগ থাকলে। অধিকাংশ ক্ষেত্রেই আসত পুলিশের হাত থেকে বাঁচবার জন্য। কিন্তু একটা বিশেষত্ব ছিল। পুলিসের অভিযোগ সত্য হলে সে-ক্ষেত্রে তারা আসত না। যে-ক্ষেত্রে অভিযোগ মিথ্যা, সে-ক্ষেত্রেই তারা আসত। বলত---মিছে লাঞ্ছনা হবে হুজুর!

আবার নিজেদের দাঙ্গা-হাঙ্গামা থাকলে এদের ডাকা হত। এরা আসত কাপড় গামছা লাঠি নিয়ে। কাজ করে বকশিশ নিয়ে চলে যেত।

এরই মধ্যে গল্প করত। ডাকাতির গল্প। দাঙ্গার গল্প। শিউরে উঠত মানুষ সে-সব গল্প শুনে। আমার রাত্রে ঘুম হত না আতঙ্কে, তবু শুনতাম সেই সব গল্প। মনে আছে পোড়া শেখের ডাকাতির সব গল্প। পোড়া শেখ ছিল দুর্ধর্ষ লাঠিয়াল, তেমনি প্রকৃতিতেও ছিল নিষ্ঠুর। ও-অঞ্চলে তার জুড়ি ছিল না। ময়ূরাক্ষীর ওপারে অবশ্য ভল্লারা ছিল। তারা আজও আছে। এই অর্ধাহার-অনাহারের দিনেও তাদের মধ্যে বীর্যবান আছে। জাতিতে অবশ্য ভল্লা নয়—তারাচরণ হাড়ি আজও আছে, ওই ওদেরই অঞ্চলের ওদেরই শিক্ষায় সে গড়ে উঠেছে ; তারাচরণ—বীর তারাচরণ। অল্পদিন আগেই ১৯৫০ সালেই আমাদের ও-অঞ্চলে একটা

হিন্দু-মুসলমান দাঙ্গা হয়ে গেছে। দোষ কার—সে সঠিক জানি না, তবে অতর্কিতে আক্রমণ করেছিল দলবদ্ধ হয়ে মুসলমানেরাই। অঞ্চলও মুসলমান প্রধান। বীরভূম-মুরশিদাবাদের ওই সীমান্তটিতে মুসলমান প্রায় শতকরা সত্তরের বেশিই হবে—কম হবে না। হিন্দুদের গ্রামে তখন খাওয়া-দাওয়া হচ্ছে। আক্রমণ সেই অবস্থায়। তারাচরণ ছিল সে-দিন সে-গ্রামে। একা তারাচরণই দাঁড়িয়েছিল লাঠি হাতে। ক্রমে পাশে অবশ্য লোক জমল কিছু। কিন্তু সে প্রতিপক্ষের তুলনায় অনেক কম। তবুও তারাচরণ তাদের গ্রামে প্রবেশ করতে দেয়নি। তারাচরণের কথা থাক। পোড়া শেখের কথা বলি। পোড়া শেখ দেশ ছেড়ে ফেরার হয়েছিল। গিয়ে পড়েছিল এমন অঞ্চলে, যে-অঞ্চলে, পঞ্জাবী ডাকাতের প্রাদুর্ভাব এবং সাহেব সুবার কুঠি ছিল। আজ মনে হয় রানীগঞ্জের কলিয়ারী অঞ্চল হবে। পোড়া শেখ নাকি (পোড়াকে আমি দেখিনি) সেই পঞ্জাবীদের দলে মিশে সাহেবদের কুঠি লুঠতে গিয়েছিল। সে বলত—হ্যাঁ, মরদ বটে! সাহস বটে পঞ্জাবীদের! আমি তাদের ফুঁয়ে উড়ে যাবার যুগ্যি। তবু আমার খেলা দেখে তারা সঙ্গে নয়েছিল। বলত—অন্ধকার রাত্রি, দু-পহর পার হয়েছে—আকাশে মেঘ। আ—আ—আ শব্দ করে গিয়ে লাফিয়ে পড়ল সব—বাঘের মতো। ওদিকে কুঠির বারান্দা থেকে ছুটতে লাগল গুলি। হামাগুড়ি দিয়ে চলল। চারিদিকের দরজায় কুড়ুলের ঘা পড়তে লাগল। ভাঙল দরজা। সাহেবের বন্দুক চলছে, মেম গুলি ভরছে। কিন্তু চারপাশের দরজা ভাঙলে সে কি করবে? সাহেবকে কেটেছিল তারা। পোড়া বলত—আমি ছিলাম বাইরে, ফাঁক পেয়ে গেলাম ভেতরে ছুটে। এক জায়গায় দেখলাম, ছোট একটা সাহেবের মেয়ে, কানে মাকড়ি, পড়ে আছে ভয়ে বেহুঁশ হয়ে। খুলে নিতে সময় লাগবে, নিলাম পট্ পট্ করে ছিঁড়ে।

অসংখ্য ডাকাতির গল্প।

মানুষকে খুঁটিতে বেঁধে উনান জ্বেলে কড়া চড়িয়ে তেল গরম করে সেই তেল গায়ে ঢেলে দিত। কত সময় মানুষকে বেঁধে সেই তপ্ত কড়ায় বসিয়ে দিত। জ্বলন্ত মশাল দিয়ে পিটত। মানুষের গলা আধখানা বা দু-ফাঁক করে দিয়ে যেত। শড়কিতে গেঁথে এ-ফোঁড় ও-ফোঁড় করে দিত।

কত রাত্রি বাল্যকালে আতঙ্কে বিনিদ্র কাটিয়েছি—তার হিসাব নাই। মধ্যে মধ্যে এক-একটা সময় আসত, যখন দু-তিন মাসের মধ্যে তিন-চার ক্রোশের ভিতর চার-পাঁচটা ডাকাতি হয়ে যেত। শৈশবের একটা স্মৃতি মধ্যে মধ্যে আজও মনে পড়ে। অন্ধকার রাত্রি, কাঁচা ধানভরা মাঠ, আর সেই মাঠের মধ্যে সঞ্চরমান কয়েকটা আলো দেখলেই মনে পড়ে যায় সে স্মৃতি।

সম্ভবত আশ্বিন মাস। হঠাৎ ঘুম ভেঙে গেল, পিসিমা উঠে বসেছেন, জানালা খুলেছেন, সভয়ে ডাকছেন—বউ—বউ—বউ!

মায়ের কণ্ঠস্বর ভেসে এল—ছাদে যাচ্ছি আমি।

আমি তখনও কিছু বুঝিনি। এই মুহূর্তে একটা তীব্র আর্তকণ্ঠের চিৎকার

কানে এসে ঢুকল। উঃ, সে কী চিৎকার! বজ্রপাতের চিৎকারে স্তম্ভিত অভিভূত হয়ে যায় মানুষ, মরবার হলে মরে যায় এক মুহূর্তে; কিন্তু এ চিৎকার যেন মানুষের শ্বাস রোধ করে দেয় নিদারুণ আতঙ্কে। আকাশ চিরে গেল, বাতাসের পাথারে মাথা কুটে আছড়ে পড়ল সে চিৎকার। ঘুমন্ত মানুষের ঘুম ভেঙে গেল। সে চিৎকারে ভয়ে কেঁদে উঠেছিলাম আমি। আমাদের বাড়ির জানালা দিয়ে তাল-গাছের ফাঁকে ফাঁকে দেখা যায়, গ্রামের দক্ষিণ মাঠ নিমচের জেল। সেই জোলের উপরে জমাট অন্ধকার থর থর করে কাঁপছে। আলো—অনেক আলোয় ভরে যাচ্ছে-বিচ্ছিন্ন আলো সব ছুটে ছুটে বেড়াচ্ছে। আবার কিছুক্ষণ পর উঠল চিৎকার। মানুষের এমন প্রাণ-ফাটানো আর্তস্বর আর শুনি নাই। পরে শুনেছি সে চিৎকারে ভাষা ছিল—জান বাঁচাও! জান বাঁ-চা-ও!

আমাদের গ্রামের সিকি মাইল দক্ষিণে সিউড়ি থেকে কাটোয়া যাবার পাকা সড়ক চলে গেছে, সেই সড়ক দিয়ে—ঊর্ধ্বশ্বাসে ছুটে চলে গেল সেই আর্তনাদ। জান বাঁ-চা-ও! বিপন্ন প্রাণের সেই ভয়—সেই আকুতি এমনভাবে ছড়িয়ে পড়ল চারিদিকে যে, ঘরে ঘরে মানুষ থর থর করে কাঁপল। বুকের ভিতরটা চড় চড় করে উঠল, গলা শুকিয়ে গেল। আবার তার জান বাঁচাবার জন্য মানুষ দলে দলে আলো হাতে ছুটে বেরিয়ে গেল।

রাত্রি তখন গ্রামের পক্ষে বেশি হলেও আমাদের গ্রামের পক্ষে, বিশেষ করে আমাদের বাড়ির পক্ষে, বেশি নয়। রাত্রি এগারোটা সবে বেজেছে। বাবার মজলিস পুরোদমে চলেছে। মা তখনও জেগে।

ছুটল মানুষ। কিন্তু দিগ্বিদিকহীন ভয়ার্ত হতভাগ্য সামনের পাকা রাস্তা ধরেই ছুটে চলেছে—ছুটেই চলেছে। নিতান্ত হতভাগা, গ্রাম ঠাওর করতে পারেনি; পাশের দু-চারটে ঘন জঙ্গল গেছে, আশ্রয় নিতে সাহস করেনি। সামনেই ছুটে চলেছে। পিছনে তার ছুটে আসছে মৃত্যুদূতের মতো পরস্বাপহারী ঠ্যাঙাড়ে, আমরা বলি 'মান্ষুড়ে'। আজ মনে হয়, মানুষ বাঘের মুখে সাপের মুখে তত ভয় পায় না, যত ভয় পায় হত্যাভিপ্রায়ে হিংস্র মানুষকে দেখে। তারই মধ্যে আত্মপ্রকাশ করে বোধ হয় মৃত্যুর ভয়ালতম রূপ। আক্রান্ত মানুষটির পিছনে ছিল ওই ভয়ালতম রূপ; তাই উন্মাদের মতোই সে সামনে ছুটে চলেছিল। হতভাগ্য ভাবতে পারেনি, নিয়তি নদীর রূপ নিয়ে পথ রোধ করে দাঁড়াবে। সামনে ছিল নদী। আমাদের গ্রামের দেড় মাইল দূরে কুয়ে নদীর ঘাট—সেই ঘাটে সড়কে ছেদ পড়েছে। দিনে খেয়া চলে, রাত্রে জনহীন ঘাট। সেই ঘাটের উপরে উঠল আর-একটা মর্মান্তিক চিৎকার। তারপর সব স্তব্ধ। সকলে ছুটে গেল।—ভয় নাই—ভয় নাই! গিয়ে দেখলে, জনহীন ঘাট, ঘাটের উপরে খানিকটা রক্তচিহ্ন। আর কিছু নাই। অনেক খুঁজেও কিছু পাওয়া গেল না। শুধু দূরে ধানভরা বিস্তীর্ণ মাঠের মধ্যে সঞ্চরমান ছায়ামূর্তির মতো কয়েকটি কিছু যেন কেউ কেউ দেখেছিল। কিন্তু তারা ভয়ার্ত নয়, আলোর আশ্বাস তারা চায় না, অন্ধকারে মিলিয়ে গেল কোথায় সেই বিস্তীর্ণ ধান্যক্ষেত্রে, খুঁজে পাওয়া গেল না। পরের দিন পাওয়া গেল—নদীর ঘাটের খানিকটা

পাশে—দহের বুকে ঝুঁকে-পড়া একটা শ্যাওড়া গাছের মধ্যে একটি বিদেশী মুসলমানের মৃতদেহ।

পরে প্রকাশ পেল ঘটনাটি।

'বাম্‌নিগ্রাম' বহুকাল থেকে একদল 'মান্‌ষুড়ে' মুসলমানদের জন্য কুখ্যাত। এ কান্ড তাদেরই। বিদেশী মুসলমানটি গরু বা মহিষ কিনতে এসেছিল পাঁচুন্দির হাটে। কাটোয়ার কাছে পাঁচুন্দি, কিন্তু তখন ব্যান্ডেল-কাটোয়া-বারহারোয়া লাইন হয়নি। পাঁচুন্দি যাবার রাস্তা ছিল—লুপলাইনের আমেদপুর স্টেশনে নেমে ওই পাকা সড়ক। এই পাকা সড়কে আমেদপুর ও লাভপুরের মধ্যে এই বাম্‌নিগ্রাম। আমেদপুর হয়ে আগয়া নদীর ব্রীজ থেকে প্রায় তিন মাইল ব্যাপী প্রান্তর। মধ্যস্থলে সুঁদীপুরের বটতলা, ঝুরি-নামা শিকড়ে বিশ-পঁচিশটা কান্ড সৃষ্টি হয়েছে, সে এক ঘন জঙ্গলে ঘেরা ঠাঁই। দিনে সূর্যের আলো পড়ত না। সুঁদীপুরের বটতলার উল্লেখ আমার রচনায় আছে. 'ডাকহরকরা' গল্পে "হিন্দু-মুসলমান দাঙ্গায়" 'তামস তপস্যায়' আছে মনে পড়ছে। এই বটতলায় তারা রাত্রে পথিকের প্রতীক্ষা করত। বাঁশের খাটো লাঠি- মাটি ঘেঁষে সুকৌশল নিক্ষেপে প্রচন্ড বেগে ছুটে পথিকের পায়ে আঘাত করত, পথিক পড়ে যেত। এরা ছুটে এসেই একটা লাঠি তার গলায় বা ঘাড়ে দিয়ে দুই প্রান্তে পা দিয়ে চেপে ধরত, অন্য একজন দুজন পায়ে ধরে মানুষটাকে উল্টে দিত, মট্ শব্দ করে ভেঙে যেত ঘাড়ের মেরুদন্ডটা। তারপর অনুসন্ধান করত, তার কাছে কি আছে। এমনও শোনা গেছে যে, একজন মানুষকে হত্যা করে পেয়েছে হয়তো চারটে পয়সা, আর তার পরনের জীর্ণ কাপড়খানা।

এই বিদেশী মুসলমানটিকে আমেদপুর থেকে—এই দলের একজন অপরাহ্নে ভুলিয়ে তার গাড়িতে নিজের বাড়ি এনে তুলেছিল। স্বজাতি হিসাবে বিশ্বাস করেছিল সে। কিন্তু সন্ধ্যার পর লোকটি বুঝতে পেরেছিল এদের অভিপ্রায়। তাই এক সময়ে তাদের বাড়ি থেকে বেরিয়ে পথে পথে প্রাণভয়ে ছুটেছিল। কিছুক্ষণ পর ষড়যন্ত্রীরা পালানোর কথা জানতে পেরে মুখের শিকার ফসকানো হিংস্র পশুর মতো ছুটেছিল তার পিছনে পিছনে। দুরন্ত মৃত্যুভয়ে হতভাগ্য সামনে দুখানা গ্রাম পেয়েও তাতে ঢোকেনি। হয়তো গ্রাম বলে বুঝতে পারেনি। অথবা মানুষকেই আর বিশ্বাস করেনি। সে-দিন সে-মুহূর্তে কার উদ্দেশ্যে সে এমন করে জান বাঁচানোর আকুল প্রার্থনা জানিয়েছিল—সে-ই জানে।

মান্‌ষুড়ে মুসলমান দলটি আজ আর নাই। তাদের বংশই শেষ হয়ে গেছে। শুধু বাম্‌নিগ্রামেরই নয়, আরও কয়েকখানা গ্রামের এই অপবাদ ছিল। আমাদের গ্রামের উত্তর-পূর্বে মাইল চারেক দূরে ধনডাঙার হিন্দুদের এ অপবাদ ছিল। মাইল আষ্টেক দূরে দাশকল গ্রামে হিন্দুদের এ দুর্নাম ছিল। শোনা যায়, এইখানে যে ছিল এই হত্যাকান্ডের নায়ক, সে একদিন রাত্রে পথিকভ্রমে হত্যা করেছিল নিজের একমাত্র পুত্রকে। ছেলে চিৎকার করে বলেছিল—বাবা আমি, বাবা। তার দেহখানা ঘুরিয়ে দিতে দিতে বাপ বলেছিল—এ সময়ে সবাই বাবা বলে। আমার 'আখড়াইয়ের দীঘি' গল্প এবং 'দ্বীপান্তর' নাটকের উদ্ভব এখান থেকেই। ক্রোশ-

অন্তর দীঘি আর ডাক-অন্তর মসজিদওয়ালা বাদশাহী সড়ক এখানেই; সেই সড়কের উপরে গাছতলায় বসে এক বৃদ্ধ বীরবংশীর মুখে এই পুত্রহত্যার কাহিনী শুনেছিলাম।

বজরহাট বলে একখানি গ্রাম আছে—মুসলমানের গ্রাম। ময়ূরাক্ষীর ওপারে। সেখানেও এই ব্যবসা ছিল। আমি নিজে একবার এই বজরহাট হয়ে যাচ্ছিলাম সাঁইথিয়া। সন্ধ্যার পর। পড়েছিলাম এদের হাতে। আমি ছিলাম বাইসিক্লের আরোহী, আর নিতান্তই ছিল পরমায়ু (এ ছাড়া অন্য কোনো ব্যাখ্যায় প্রকাশ করা যায় না সে-দিনের সে বিচিত্র পরিত্রাণকে), তাই বেঁচেছিলাম। সে-কথা এখানে নয়।

লাঠিয়াল ডাকাত যারা, তারা ঠিক এদের মতো ছিল না। খুন তারা সহজে করত না। তারা এই মানুষ-মারাদের ঘৃণা করত। লাঠিয়ালের প্রকৃতি এবং মানুষুড়ের প্রকৃতিতেও প্রভেদ দেখেছি। লাঠিয়ালরা—ডাকাতরা অনেক ভালো। এদের কাছে গল্প শুনতাম। এমনি এদের কথা ভারি মিষ্টি। বলত—বুঝলেন বাবু, মদ খেয়েছি গাঁয়ে মজলিস করে; একজনা লোক, মাথায় গামছার পাগড়ি, হাতে জালানকাঠি, জাল বুনতে বুনতে এসে বসল। বললে—মদ দেবা খানিক? আমি ধীবর, যাব কুটুমবাড়ি, তা ভাই, মদ দেখে ভারি লোভ লেগেছে। তা বললাম—বস, খা। খেলে, আলাপ করলে, চলে গেল। দুদিন পর এল পিঠে গামছায় বাঁধা পাঁচটা পাকী মদের বোতল আর এক বড় রুইমাছ নিয়ে। বললে—সেদিন তোমরা খাইয়েছ, আজ আমি খাওয়াই। বুয়েচেন না, ভারি খুশি হলাম। একদিন খেয়ে গিয়ে যেচে খাওয়াতে এসেছে লোকটা, খুশি হবারই কথা। তা আবার পাকী মদ। বুঝলাম, ধীবর মশায়ের পয়সা আছে। রাত-বিরেতে জাল ফেলে পরের পুকুরে রুই কাতলা ধরেন, পয়সার আর অভাব কি? বসে গেলাম খেতে। মাছ ভেজে বেশ আসর করে বসলাম, সেও বসল। বসল, কিন্তু নিজের কাজ ভুললে না। খেলে আর জাল বুনলে। গল্প করলে। আবার দিন-সাতেক পর এল। তারপরে বলে—সোনা থাকে তো দাও, কিনব। মানে ডাকাতির মাল। আরও দুদিন এল। মদ মাংস, গান খুব জমে গেল। তা'পরেতে কথাবার্তা। সোনা দোবা ঠিক হল। দিনও ঠিক হল। ঠিক দিনে বুয়েচেন কিনা 'ক্যার্-ক্যার্' করে গোটা গাঁ ঘেরাও। চারিদিকে লালপাগড়ি। আর সেই ধীবর মশায় ভোল পাল্টে গোয়েন্দা দারোগা! ও বাবা! এমন ধীবরের মতো জাল বোনা, এমন ঢক ঢক করে পচুই খাওয়া—এ দেখে কি করে বুঝব বলুন যে, এ ধীবর নয়? তা আমরাও ঠকেছিলাম। তিনিও ঠকলেন। মাল কোথা পাবে—ঘরে কি থাকে? মাল পোঁতা আমাদের ময়ূরাক্ষীর ধারে, গাছের তলায়। তবু ছাড়ে না। নিয়ে গেল ধরে। মারপিঠ, নখে ছুঁচ ফুটানো, অনেক হল। শেষে লোভ। অনেক ভাবলাম, তারপরে বললাম—চল দেব দেখিয়ে। কিন্তু একা আমার সঙ্গে যেতে হবে। তাই রাজী। পিস্তল ঝুলিয়ে চলল। ময়ূরাক্ষীর বালিতে এনে এক জায়গা বেশ করে খুঁড়লাম। বললাম—এইখানেই তো ছিল। কই? তা—। যা আঁচ করেছিলাম, ঠিক তাই হল। দারোগা মনের আকুলিতে হেঁট হল—"ছিল তো যাবে কোথায়?" ওই যেমন হেঁট হওয়া

আর এক ঠেলা পেছন থেকে; মুখ থুবড়ে পড়ল সেই গর্তে। অমনি চাবুলে বয়ে দিলাম বালি চাপিয়ে। পা দুটো থাকল বেরিয়ে। আমি টেনে দৌড়। তা বেটার ভাগ্যি, পরমায়ু আছে—একটা মেয়েছেলে দেখেছিল, নদীর ধারে ঘাস কাটছিল, সে ছুটে এসে বালি সরিয়ে ঠ্যাঙে ধরে টেনে বেটাকে বার করলে।

—তারপর?

—তারপর আর কি? তারপরে বছরখানেক পরে ধরা পড়লাম। ঠেলে দিলে চার বছর।

হা-হা-করে হাসত।

এই আমার কালের প্রথম জীবনের সেকাল। সেকালের—সেকালের এই রূপ। দেশে নূতন কাল তখন এসেছে, এসেছে কলকাতায়, এসেছে তার আশেপাশের জেলায়, আমাদের জেলায় বোলপুরের প্রান্তে ভুবনডাঙায় শান্তিনিকেতন আশ্রম স্থাপিত হয়েছে, সেখানে এসেছে, বোলপুরের পাশে বিখ্যাত লর্ড সিংহের রায়পুর, সেখানে এসেছে; কিন্তু সিংহবাড়ির নূতন কালের মানুষেরা এ দেশ ছেড়ে কলকাতায় গেছেন। শান্তিনিকেতনের চারিপাশে তখন গণ্ডী টানা। ব্রাহ্মধর্মের সঙ্গে হিন্দুধর্মের বিরোধের গণ্ডী টেনে এ দেশের লোক শান্তিনিকেতনকে পতিত করে রেখেছে।

এই প্রসঙ্গে মনে পড়ছে রবীন্দ্রনাথের কথা। প্রথম যেদিন সাহিত্যিক হিসেবে তাঁর সঙ্গে পরিচয়ের সৌভাগ্য হয়, যেদিন তিনি স্বর্ণ ডাইনির গল্প নিয়ে কথা বলেছিলেন সেই দিনেরই কথা।

ওই স্বর্ণের প্রসঙ্গেই বলেছিলেন, আমাদের দেশে কত বিচিত্র ধারা, কত বিচিত্র রীতিনীতি, কত বিচিত্র মানুষ, এঁরা তা দেখেননি, দেখা দূরের কথা, কল্পনাও করতে পারেন না। তুমি এদের দেখেছ। আমি কল্পনা করতে পারি, কিন্তু দেখিনি। দেখবার সুযোগ পাইনি, দেখতে দাওনি তোমরা, আমাদের তোমরা পতিত করে রেখেছিলে। পতিত শব্দটি তিনিও ব্যবহার করেছিলেন।

আবার এর একটি বিপরীত দিকও আছে। নূতন কালের মানুষেরা পুরানো কালের মানুষদের অবজ্ঞায় দূরে সরিয়ে রেখেছিলেন।

এক দিকে ছিল ক্ষোভ থেকে উদ্ভূত উপেক্ষা।

অন্য দিকে ছিল পীড়িতচক্ষু মানুষের আলোক-ভীতির মতো বেদনাদায়ক বর্জনপ্রবৃত্তি।

একটা নদীরই মাঝখানে একটা প্রকাণ্ড চড়া, চড়ার দুধারে বয়ে যাচ্ছে দুটি স্রোত। একটির সম্মুখে পথের সন্ধান নাই, অপরের সম্মুখে পথের সন্ধান এবং জীবনের গতি। কিন্তু দুটি একত্রিত না হলে জলস্রোতে সে-বেগ সঞ্চারিত হবে না, যে-বেগে সম্মুখের যে-ভূমিতলে পথের দিশা আছে, সে ভূমিতলকে কেটে আপন গর্ভপথে পরিণত করে তারই বুক বেয়ে ধেয়ে যেতে পারবে জীবনস্রোত সাগরাভিমুখে।

না। সেকালের সেকালে আরও আছে। আছে অবশ্য অনেক, কিন্তু যেটুকুর কথা মনে পড়ে গেল, সেটুকু না বললে সেকালের অনেকটাই অপ্রকাশ থেকে যাবে।

আগে কিছুটা বলেছি। বলেছি, বাখারে গোলায় ধান ছিল, গোয়ালে বড় বড় বলদ ছিল, দুধালো গাই ছিল, গ্রামে বড় বড় পুকুর ছিল—পুকুরে গভীরতা ছিল, জল ছিল অথৈ, সে অথৈ জলে পুকুরভরা মাছ ছিল, বাড়ির ক্ষেতের-খামারে শাক ছিল, সবজি ছিল, ঘরে কাঁসা-পিতলের বাসন ছিল, রুপার বাসনও ছিল দু-দশ জনের ঘরে। আরও ছিল -আকাশে মেঘ ছিল, সে-মেঘে জল ছিল। অনাবৃষ্টি তখন কম হত। তখন বাৎসরিক বৃষ্টিপাতের পরিমাণ ছিল ৫০ থেকে ৬০ ইঞ্চি পর্যন্ত। আমার মনে আছে, ১৩১৩ সালে আমাদের অঞ্চলে 'আকাড়া' অর্থাৎ অনটন হয়েছিল। টাকায় তেরো সের চাল হয়েছিল; কাঁচি ৬০-এর ওজনের তেরো সের আজকের ৮০-র ওজনের দশ সের তিন পোয়া। আজকের ওজনের এক সের চালের দাম হয়েছিল ছ পয়সা। পরবর্তীকালে জেলার বৃষ্টিপাতের খতিয়ান দেখেছিলাম, তাতে দেখেছি সে-বার বৃষ্টিপাতের পরিমাণ ছিল ৪০ ইঞ্চির কিছু বেশি। আজ সেই বৃষ্টিপাতের পরিমাণ হয়েছে ৩০ ইঞ্চি থেকে ৪০ ইঞ্চি পর্যন্ত, যে বৎসর খুব বেশি বর্ষা হয়, সে-বার হয়তো ৪৫ ইঞ্চিতে পৌঁছোয়। তাই বলছি, আকাশে মেঘ ছিল, মেঘে জল ছিল। আমার 'গণদেবতা' বইয়ে আমি লিখেছি, গ্রাম্য বৃদ্ধ দ্বারিকা চৌধুরী গ্রামে আটকবন্দী যতীনের সঙ্গে আলাপ করতে এলে যতীন তাকে বলেছিল "সেকালের গল্প বলুন আপনাদের।"

—গল্প? হ্যাঁ, সেকালের কথা একালের গল্প বইকি। আবার ওপারে গিয়ে যখন কর্তাদের সঙ্গে দেখা হবে তখন একালে যা দেখে যাচ্ছি তাই বলব, সেও তাঁদের কাছে হবে গল্প। সেকালে গাই বিয়োলে দুধ বিলোতাম, ক্রিয়াকর্মে বাসন বিলোতাম, পথের ধারে আম-কাঁঠালের বাগান করতাম, পথের ধারে মাঠের মধ্যে পথিকের ছায়ার জন্যে, চাষীর ছায়ার জন্যে গাছ প্রতিষ্ঠে করতাম ; মানুষে, জীবে-জন্তুতে জল খাবে বলে পুকুর প্রতিষ্ঠে করতাম, সরোবর দীঘি কাটাতাম, দেবতা প্রতিষ্ঠে করতাম, তাঁর প্রসাদে ঘরে নিত্য অতিথি সৎকার হত। মহাপুরুষদের ঈশ্বরদর্শন হত। তাঁদের আশীর্বাদ পেতাম। এই আমাদের সেকাল।

সে তো আজ আপনাদের কাছে গল্প মনে হবে গো!

—আপনি দীঘি কাটিয়েছেন চৌধুরী মশায়?

—আমার ভাগ্য ভাঙা ভাগ্য বাবা। ভাঙা ভাগ্যের ঝুড়ি ভাঙা, কোদাল ভাঙা, মাটি কাটা যায় না, কোনো মতে খুঁড়লেও ভাঙা ঝুড়িতে তুলে ফেলা যায় না। তবে আমার বাবা দীঘি কাটিয়েছিলেন ; তখন আমি ছোট, আমার মনে আছে। এক ঝুড়ি মাটি কাটত একজন, বইত একজন। দশ কড়া কড়ি ছিল দাম। মানে আধ পয়সা।

একজন লোক বসে বসে ঝুড়ি গুণত, কড়ি দিত। বিকেলে কড়ি দিয়ে পয়সা নিয়ে যেত।

—আধ পয়সা ঝুড়ি?

এ আমি কল্পনা ক'রে লিখিনি। এই সেকালের কথা। আধ পয়সা ঝুড়ি মজুরি, ওদিকে দু'টাকা মণ চাল। টাকায় চব্বিশ সেরও দেখেছি আমি। দুধের সের ছিল দু-পয়সা। হিসেব ছিল "পাই" অর্থাৎ আধ সেরের—এক পয়সায় এক পাই দুধ মিলত।

মায়েরা ছেলেদের চাঁদ ধরে দেবার জন্যে চাঁদকে লোভ দেখিয়ে ডাকতেন—

"আয় চাঁদ আয় আয়
বাটি ভরে দুধ দোব
রুপোর থালায় ভাত দোব
রুই মাছের মুড়ো দোব
সুখশয্যে পেতে দোব
চাঁদ তুই সুখে নিদ্রা যাবি
আম-কাঁঠালের বাগান দিয়ে
ছায়ায় ছায়ায় যাবি।"

ঘুমপাড়ানী মাসি-পিসিকে ডেকে বলতেন—

"ঘুমপাড়ানী মাসি-পিসি ঘুম দিয়ে যাও।
বাটা ভরে পান দেব গাল পুরে খাও॥"

আবার ছেলে ভুলাবার, ছেলে ঘুম পাড়াবার অন্য ছড়াও আছে, যে-ছড়া সম্ভবত সেকালের হরিজন সম্প্রদায়ের মায়ের রচিত—

"আয় রে ঘুম যায় রে ঘুম বাউরীপাড়া দিয়ে
বাউরীদের ছেলে ঘুমালো কাঁথা মুড়ি দিয়ে!"

ঘুম যদি জেলেপাড়া দিয়ে যেত, তবে ছেলে জাল মুড়ি দিয়ে ঘুমাত। যদি যেত ডোমপাড়া দিয়ে তবে ঘুমাত টোকা বা ঝুড়ি মুড়ি দিয়ে। দারিদ্র্য ছিল। এখনকার তুলনায় ঘর-দুয়ারের অবস্থায়, পরিচ্ছদের ব্যবস্থায়, আভরণের ব্যাপারে সেকালের দারিদ্র্যকে অতি নিষ্ঠুর মনে হবে। আজ আমাদের হরিজনদের ঘর-দুয়ার অনেক ভালো, দরজা-জানালা আছে, অনেকে মাটির কোঠা অর্থাৎ দোতলা করেছে, বাইরে বারান্দায় কলি ফেরানো অর্থাৎ চুন দেওয়া হয়েছে, দরজায় আলকাতরা মাখানো হয়েছে। সেকালে ঘর ছিল ঘুপচি : হয়তো চার কোণে মাথায় মাথায় চাল ঠেকত ; জানালা দূরে থাক, দরজাও সর্বক্ষেত্রে থাকত না, থাকত আগড়। একখানিই ঘর, তার এক দিকে হেঁসেল, এক দিকে হাঁস মুরগী, মাঝখানে শুত মানুষ। আজ মুরগী হাঁস আলাদা থাকে, রান্না রাখবার জায়গা আলাদা, মানুষেরা শোয় অনেক ক্ষেত্রে খাটিয়ায় তক্তপোশে, বিছানাও তাদের ভালো। সেকালে দরিদ্র পুরুষেরা সাত হাত কাপড় পরে নগ্নপ্রায় হয়ে বেড়াত, মেয়েরাও পরত তাঁতের খাটো সাড়ে-আট

হাত শাড়ি। আজ দশ হাত শাড়ি জামা সেমিজ পরে। যুদ্ধের পরে হাফপ্যান্ট যথেষ্ট আমদানি হয়েছে। সেকালে মেয়েদের আভরণ ছিল রূপাদস্তার বালাকাটা বলে একটা গয়না। কারুর গলায় পিতলের 'মুড়কিমালা'—মোটা কস্তায় মাদুলি গেঁথে তারই মালা ; আর কারও কারও থাকত সরষের মতো গোল একদানা সোনার নাক-ছবি। আজ মেয়েরা রূপোর গয়না তো পরেই, অধিকাংশেরই হাতে তামার উপর সোনার পাত মোড়া শাঁখাবাঁধা আছে। সোনার বেশ মানানসই নাকছবি সকলের নাকেই আছে—কারও নাকে হরতন, কারুর চিঁড়িতন, কারও একটা ইংরেজি অক্ষর, কারুর কারুর সোনার নাকছবিতে ওপেল পাথর কি ছোট রুবির টুকরো দেখতে পাওয়া যায়। তা ছাড়া মাথায় রূপোর কাঁটা, কানে সোনার টাপ প্রায় প্রত্যেকেরই আছে। সেকালে রাত্রে অধিকাংশ ঘরেই আলো জ্বলত না। কেরাচিনি (কেরোসিন) তেলের একটি ডিবে আর একটি 'খরবাক্‌সো' বা 'জেশলাই' অর্থাৎ ফায়ারবক্‌স বা দেশলাই থাকত বিপদ-আপদের জন্য, তাতে অন্তত একটা মাস চলে যেত। তাদের কেউ কেউ নিমের ফল কুড়িয়ে জড়ো করত। জেলেদের পাড়ায় এটি ছিল প্রত্যেক গৃহস্থের অবশ্যকর্তব্য। নিমের ফল কুড়িতে ঘানিতে পিষিয়ে তেল তৈরি করে সেই তেলে প্রদীপ জ্বালানো হত। আজ প্রত্যেক ঘরেই হ্যারিকেন হয়েছে, ডিবেও আছে, আলো নিয়তই জ্বলে। নিমফল অবশ্য ছেলেরা এখনও কুড়িয়ে তেল পিষিয়ে নেয়। সমস্ত দিন জলে কাজ করে এসে এই নিমতেল তারা গায়ে মাখে চর্মরোগ নিবারণের জন্য। তুলনায় সেকালের দারিদ্র্য শোচনীয় ছিল মানুষের কিন্তু তবুও সেকালে অনাহার, অর্ধাহার ছিল না, একালে অবস্থার এই উন্নতি সত্ত্বেও মধ্যে মধ্যে তাদের অনাহার ঘটে। সেকালের ব্যবস্থায় এদের সঙ্গে মধ্যবিত্তদের একটি ঘনিষ্ঠ যোগ এবং অন্তরঙ্গতা ছিল। বিচিত্র এবং মধুর সে-যোগ ও অন্তরঙ্গতা। এক-একটি বর্ধিষ্ণু পরিবারের সঙ্গে কয়েকটি করে দরিদ্র পরিবারের এই সম্পর্ক ছিল। প্রায় পুরুষানুক্রমিক যোগ।

আমাদের বাড়ির সঙ্গে এমনি যোগ ছিল গুটি কয়েক পরিবারের। তাদের মধ্যে 'ধাত্রী দেবতা'র শিবুর অনুচর শম্ভু বাউরীদের বাড়িই প্রধান। শম্ভুর পিতামহ থেকে তারা আমাদের বাড়িতেই কাজকর্ম করে। শম্ভুর পিতামহকে আমি দেখিনি। তার পিতামহী মোনা—নাম ছিল মনোমোহিনী—তাকে আমি দেখেছি। ভোর-না-হতেই মোনা এসে হাজির হত। এসেই ঘর-দুয়ার উঠান থেকে চারিপাশ সাফ করত, জল দিয়ে ধুয়ে দিত। কালো পোকা-খেগো চেহারার মতো বুড়ী মোনা এসেই প্রথম বকত বাড়ির ঝিকে। তারপর চাকরকে, তারপর রাঁধুনীকে, তারপর কখনও কখনও আমার মাকে। শুধু বকতে সাহস করত না আমার পিসিকে। বকত বাড়ির বিশৃঙ্খলার জন্য, অব্যবস্থার জন্য।

বলত—হা টে, (অর্থাৎ হ্যাঁ লা) টুকুচি শাসন করতে লারিস (পারিস না) ওই ঝিচাকরগুলানকে? অমুনি অব্যবস্থা! দেখ্ দেখ্, তোর কটা কটা চোখ দুটো তো খুব ঝকমকে, বলি আপচোটা (অপচয়) একবার দেখ্। জিনিস ফেলেছে দেখ্।

মা হাসতেন। মোনা বা তার সম্প্রদায়ের সকলেই 'আপনি' বলে কথা বলতে

জানে না, এ কথা নয়। বাবা যদি ডাকতেন, মোনা! তৎক্ষণাৎ মোনা হাত জোড় ক'রে উত্তর দিত—আজ্ঞে বাবা, আজ্ঞা করুন।

মোনা আমাদের শাসন করত। আমাকে কম। কিন্তু আমার মেজ ভাই আমার বোনকে শাসন তো করতই, প্রহারও করত।

ছেলেবেলায় চার-পাঁচ বছর পর্যন্ত আমাদের এদের বাড়িতেই কাটত। এরাই মানুষ করত। সকালবেলায় নিয়ে যেত, এগারোটা নাগাদ ফিরিয়ে আনত, তারপর নিয়ে যেত আবার বেলা তিনটেতে। সন্ধ্যে হ'লে বাড়ি দিয়ে যেত। ওদের অন্ন ব্যঞ্জন অনেক পেটে আছে আমাদের।

মোনার একটা কথা ভারি কৌতুককর। সে ব্যাঙকে ভয় করত যমের মতো। তার ধারণা ছিল ব্যাঙের বিষেই সে মরবে। ব্যাঙ দেখলে মোনা ভয়ে আতঙ্কে বু-বু, তি-তি শব্দ করে লাফাতে আরম্ভ করত। অকস্মাৎ বড় ব্যাঙের সামনে পড়লে তার চোখের দিকে চেয়ে যেন আতঙ্কে জমে পাথর হয়ে যেত।

মোনার ছেলে গোষ্ঠ আমাদের বাড়িতেই গরুর পরিচর্যা করত। সে মারা গেলে তার তিন ছেলে সতীশ, মতিলাল, শম্ভু—সকলেই প্রথমে রাখাল, তারপর মাহিন্দার, কৃষাণ ও ভাগ জোতদারের কাজ করেছে। সতীশের পুত্র 'লেড়ো', সেও কাজ করেছে।

মোনা মারা গেল। তারপর মোনার পুত্রবধূ তার কাজ করতে লাগল। সতীশের মাকে আমরা 'সতের মা' বলতাম। সতের মা সে-দিন পর্যন্ত জীবিত ছিল। শেষ বয়সে কাজ করতে পারত না, তার পুত্রবধূ 'সতের বউ' তখন কাজ করত।

সতীশের মায়ের কি অধিকার আমাদের উপর, তার সে-অধিকার অনস্বীকার্য। অকপটে বলছি, সে-অধিকার স্বীকার করতে কোনোদিন একবিন্দু গ্লানি অনুভব করিনি। এসে দাঁড়াত সতের মা, বলত—বলি হাঁগো, তুই ইসব কি করছিস? লোকে বলছে—তোকে ধরে নিয়ে যাবে? সাহেবদের সংগে ল্যাই (কলহ) করছিস! একজনা বললে—জ্যালে ভরে তো দেবেই, গুলি করে না দেয় তো ভালো।

ঝর ঝর করে কেঁদে ফেলেছিল সতের মা।

ইদানীং যখনই কলকাতা থেকে বাড়ি যেতাম তখনই স্টেশন থেকে আমাদের বাড়ি যাওয়ার পথে দাঁড়িয়ে থাকত সতের মা, বলত, বাবা এলি? অঃ, আচ্ছা পাষাণ বটিস বাবা। আঃ, মুখ মনে পড়ে না রে! দাঁড়া খানিক দেখি।

আমি জেলে থাকতে শম্ভু মধ্যে মধ্যে রওনা হত সিউড়ি, বড়বাবুর সংগে দেখা সে করবেই। কিন্তু খানিকটা পথ যেতে যেতে তার সাহস চলে যেত, পুলিস এবং সাহেবদের ভয়টা উঠত বড় হয়ে, ভগ্নমনে বাড়ি ফিরে কাঁদতে বসত।

অন্য দিক দিয়ে আমাদের বাড়িতে তাদের অখণ্ড অধিকার ছিল, অংশীদার বললেও অত্যুক্তি হয় না। বিপদে, রোগে, দুর্ভিক্ষে, শ্মশানে পর্যন্ত পরস্পরের সহযোগিতা ও আত্মীয়তা ছিল প্রসারিত। আমাদের খড় তাদের ঘর ছাওয়াতে দিতে হত, তাদের জ্বালানি—সেও আমাদের বাড়ি থেকে যেত; আমাদের পুকুরের মাছ তারা

নিত্য ধরত, আমাদের ডাক্তার তাদের দেখত। বাড়িতে মাছ এলে তাদের ধরে যেত। আমাদের পুরানো জামা-কাপড় পছন্দ করে নিয়ে যেত।

শুধু সংযুক্ত হরিজন পরিবারটিই নয়—গোটা পল্লীর ভারই সমগ্রভাবে মধ্যবিত্তদের উপর ন্যস্ত ছিল, অবশ্য-কর্তব্যরূপে সে-ভার তাঁরা বহন করতেন।

কোনো হরিজন পরিবার অনশনে থাকত না। সেকালের গৃহিণীরা বেলা তিনটে নাগাদ বের হতেন এই পল্লী-ভ্রমণে। দেখতেন সকলের চালের দিকে চেয়ে, কার চালের উপর দিয়ে ধোঁয়া উঠছে, কার চালের উপর ধোঁয়া নাই। ঘরের ভিতর উনোন জ্বললে, চালের খড়ের উপর দিয়ে ধোঁয়া বের হয়। যার ঘরের চালের উপর ধোঁয়া উঠছে না, তার উঠানে গিয়ে দাঁড়িয়ে প্রশ্ন করতেন--কি, তোর আজ আখা (উনান) জ্বলে না কেন রে?

সঙ্গে সঙ্গেই কারণের প্রতিবিধান হত। পুরুষ অসুখে পড়েছে, ঘরে চাল নাই—ওষুধের ব্যবস্থা হয়েছে, চাল দেওয়া হয়েছে। মেয়ের অসুখ হয়েছে, রাঁধবার লোক নাই, ঘরে পুরুষ নাই, ছেলেরা ছোট—সে ক্ষেত্রে ছোট ছেলেদের ডেকে ভাত দেওয়া হয়েছে। দুধ গিয়েছে, তৈরি সাগু গিয়েছে।

বেলা দুটোর পরই ওদের মেয়েরা নেমে যেত পুকুরে, মাছ ধরত--শোল মাছ, ন্যাটা মাছ। বিনা মাছে তারা ভাত খেত না। মধ্যবিত্তের বাগানে শুকনো কাঠ আহরণ করতে বের হত প্রত্যহ সকালে। কাঠ ভেঙে আনত প্রচুর পরিমাণে; এ সব ছিল তাদের জীবনের অধিকারভুক্ত।

তাল গাছের পাতা এবং ফল--এতে ছিল ওদের অধিকার। গ্রামের ভিতরের গাছের তাল কেটে খাওয়া সকলের পক্ষেই নিষিদ্ধ ছিল। এই তাল পাকলে ওরা কুড়িয়ে খেত, পেড়ে খেত।

ওরা অস্পৃশ্য ছিল, তবু মানুষের হৃদয়ে ওদের প্রবেশাধিকার ছিল অবাধ। আমার মেয়ে বুলু যে দিন মারা যায়, সে দিন সতীশের মা আমার স্ত্রীকে আমাকে যে অসঙ্কোচ অধিকারে স্পর্শ করেছে সেকথা স্মরণ করে এ-কথা লিখতে আমার দ্বিধা হচ্ছে না। কিন্তু সঙ্গে সঙ্গেই মনে পড়ছে এদের দৃষ্টিতেই সে দিন দেবতার ভোগ নষ্ট হত, এদের সঙ্গে একটা লম্বা খড় কি দড়ির সংস্পর্শে স্পর্শদোষ হলে প্রাপ্তবয়স্কেরা স্নান করেছেন। এদের বাস্তুতে এরা শুধু বাস করবারই অধিকারী ছিল, ভূমিতে কোনো অধিকারই ছিল না। এরা সে বাস্তুর উঠানে গাছ লাগাত, বাড়ির পিছনে বাঁশ লাগাত, সে গাছ, সে বাঁশঝাড় আমার হয়েছে। একটি ডাল কি একটি বাঁশের প্রয়োজনে আমার কাছে এসে হাত জোড় করে দাঁড়াত। ওরা আন্তরিক-ভাবে বিশ্বাস করেছে হীনকুলে জন্মাপরাধে ওরা সত্যই অস্পৃশ্য। পরবর্তী কালে যখন সমাজসেবার ব্রত নিয়ে ওদের বুঝাতে চেয়েছি যে, অস্পৃশ্যতা মানুষের সৃষ্টি, বিধাতার নয়—তখন ওরা শিউরে উঠেছে, আমাকে সন্দেহের চক্ষে দেখেছে। উপরের কথাগুলির সঙ্গে মনে পড়ছে—সেকালের মধ্যবিত্ত এবং উচ্চবিত্তের উচ্ছৃঙ্খল জীবনের যত পঙ্ক যত ক্লেদ সমস্ত নিক্ষেপ করেছে তারা ওদেরই জীবন-পাত্রে, সে জীবন-পাত্র বিষাক্ত করে দিয়েছে। ওদের যুবতী বধূ-কন্যাদের প্রলুব্ধ করে যৎকিঞ্চিৎ কাঞ্চন-

মূল্যে—চার আনা আট আনার বিনিময়ে ভ্রষ্ট করেছে—ভোগ করেছে। এমনও হয়েছে যে, গভীর রাত্রে নেশার তাড়নায় কামোন্মত্ত হয়ে নির্লজ্জ হল্লা করে ওদের পল্লীতে প্রবেশ করেছে, লাথি মেরে ঘরের আগড় বা দরজা ভেঙে ঘরে ঢুকেছে, ভীত স্বামী বা পিতা ঘর থেকে বেরিয়ে গেছেন, বাড়ির গৃহিণী কর্তার পৌরুষের লজ্জাকে ঢেকে নিজের নারীজনোচিত লজ্জার মাথা খেয়ে সামান্য দক্ষিণা গ্রহণ করে বা বিনা দক্ষিণাতেই বধূ বা কন্যাকে সমর্পণ করেছে ভদ্রজনের হাতে। কেউ যদি অভিভাবকদের কাছে অভিযোগ করেছে, তবে শতকরা নিরানব্বুই ক্ষেত্রে অভিভাবক অভিযোগকারীকেই ঘৃণাভরে কঠিন শাসন করে উত্তর করেছেন—নিজের ঘর শাসন কর হারামজাদা। আর কারও ঘরে না গিয়ে তোর ঘরেই গেল কেন? আমরাই এদের সমগ্র নারীসমাজকে এমন করে তুলেছি যে, এরা ক্রমে হয়ে উঠেছে জন্মগত স্বৈরিণী। চারিদিকের সমাজের সকল লম্পটের দেহজ বিষ এদের দেহে সঞ্চারিত হয়েছে, গোটা সম্প্রদায়কে বিষাক্ত ব্যাধিগ্রস্ত করে তুলেছে। বছর কয়েক আগে আমি হিসাব করে দেখেছি, এদের শতকরা ষাটটি বাড়ি আজ সন্তানহীন। আলো বেশি কি অন্ধকার বেশি বিচার করতে চাচ্ছি না। শুধু স্মরণই করছি সেকালকে।

এদের বিপদে সেকালে সাহায্য করেছি, রোগে ডাক্তার দেখিয়েছি, অভাবে দান করেছি, ওরাও নিয়েছে—এ কথা বলবার সঙ্গে সঙ্গে মনে পড়ছে, স্বল্প অপরাধ ওদের ক্ষমা করলেও কি কঠিন শাসনই না সেকালে করেছি আমরা! সে শাসন নয়, নির্যাতন।

প্রথমেই আমার বাবার কথাই বলি। পিতামহের শ্রাদ্ধে মাছ ধরানো হল আমাদের পুকুরে। এক-একটি মাছ পনেরো সের থেকে বিশ সের চব্বিশ সের। জেলেরা টানা জালে মাছ ধরলে। মাছ তুললে কিন্তু একখানা মাছসুদ্ধ জাল জলে ফেলে রেখে এল সকলের অজ্ঞাতসারে। তার মধ্যে রইল একটা আঠারো সের মাছ। বাকি মাছ বাড়ি এল, জেলেরা সকলেই বাড়ি চলে গেল। বাড়িতে ক্রিয়ার আয়োজন চলেছে, এমন সময় একজন চুপিচুপি খবর দিয়ে গেল, জেলেরা মাছ চুরি করেছে এবং সেই মাছ এনে কাটাকুটির আয়োজন করছে। হাটকুড়া জেলে এর পাণ্ডা, কীর্তি তারই। বাবা অগ্নিমূর্তি হয়ে বেত হাতে বেরিয়ে গেলেন একটা জনবিরল পথ ধরে, তার খানিকটা অতিক্রম করলেন একটা পুকুরের জলহীন অংশ ধরে। অকস্মাৎ গিয়ে উঠলেন হাটকুড়ার উঠানে। জেলেরা ভয়ে পাথর হয়ে গেল। বাবা হাটকুড়াকে বেতের আঘাতে জর্জরিত করে দিলেন। মাছ উঠিয়ে আনা হল। বাবার শেষে খানিকটা অনুতাপ হল, তিনি হাটকুড়াকে ডেকে এক টাকা বকশিশ দিলেন। এ আমার শোনা গল্প। আমার জীবনে আমি বাবাকে প্রহার করতে দেখিনি। তখন তাঁর ঘোর পরিবর্তন হয়েছে।

চোখে দেখেছি কত শাসন, আমাদের বাড়িতে না হলেও আশেপাশে মাসে দুটো একটা এ শাসন চলত। একবার দেখেছিলাম এক শাসন। স্মরণ করেও শিউরে উঠি আজ।

হঠাৎ চামড়ার দর চড়ে গেল। সক্রিয় এবং সচেষ্ট হয়ে উঠল চামড়ার ব্যবসাদারেরা। এরা সকলেই মুসলমান। চামড়া সংগ্রহ করে বেড়ায়, গ্রামে গ্রামে হিন্দু

সমাজের চর্মকারেরা বিক্রি করে। এরা চামড়া ছাড়িয়ে আনে ভাগাড়ে-ফেলে-দেওয়া মৃত জন্তুর দেহ থেকে। গৃহপালিত জন্তুর মধ্যে আমাদের দেশে গরুই প্রধান।

হঠাৎ গরু মরতে শুরু হল। গরুর পাল চারণভূমে যায়, ফিরে আসে—হঠাৎ অবস্থা দাঁড়ায় কলেরা-রোগাক্রান্ত মানুষের মতো, ওষুধ খাটে না, ভালো চিকিৎসকও নাই—মরে যায়। বৈদ্যরা বললেন, বিষকাঁড় করেছে মশায়। অর্থাৎ বিষপ্রয়োগ করেছে, ঘাসের পাতায় বিষ মিশিয়ে দিয়েছে।

গরুর চারণভূমে যাওয়া বন্ধ হল, কিন্তু তবু গো-হত্যা বন্ধ হল না। চামড়ার ব্যবসায়ীদের দ্বারা প্রলুব্ধ দরিদ্র চর্মকারেরা তখন টাকার নেশায় পড়েছে। আবার ভয়েও বটে—ব্যবসায়ীরা ভয়ও দেখিয়েছে—এখন নিরস্ত হলে তারাই প্রকাশ করে দেবে এ অপকর্মের কথা। তারা গ্রামের মানুষ, পথ দিয়ে যায় আসে : শাক তুলতে, কাঠ ভাঙতে কি কোনো অজুহাতে গ্রামের লোকের বাড়িতেও ঢোকে : সুযোগ বুঝে গরুর খাবার জাবের মধ্যে বিষ মাখানো পাতা রেখে যায়, গরু খায়, মরে। আমাদের কয়েকটা গাই মরে গেল। সব চেয়ে ক্ষতি হল আর একজন জমিদারের। তিনি তখনও প্রবল প্রতাপশালী জমিদারদের মধ্যে। দুর্দান্ত লোক। তাঁর বড় বড় হেলে বলদ মরে গেল, কয়েকটা গাইও গেল। বলদগুলি ছিল তাঁর শখের জিনিস। তিনি প্রায় ক্ষিপ্ত হয়ে উঠলেন। ধরে আনলেন চর্মকারদের। আমরা শুনলাম, তাদের শাসন করা হচ্ছে। দেখতে গেলাম লুকিয়ে। সে দৃশ্য ভুলব না। কয়েকজন বাঁধা রয়েছে গাছে। দু-জনকে হাতে বেঁধে গাছের ডালে ঝুলিয়ে দেওয়া হয়েছে। নিজে তিনি দাঁড়িয়ে থাকতে থাকতে হনহন ক'রে এসে ঢুকলেন বৈঠকখানায়, আবার বেরিয়ে গেলেন, সঙ্গীদের কেউ বললে—মদ খেয়ে তেজী করে নিলে মন! দেখলাম তিনি গেলেন, বেত হাতে নিলেন, প্রহার শুরু করলেন। আমি ছুটে পালিয়ে এলাম।

অথচ এই জমিদারটির মতো এই সম্প্রদায়ের হিতৈষী রক্ষাকর্তা আর কেউ ছিল না। গ্রামে প্রবল মহামারী চলেছে, ভদ্রজনেরা সকলে গ্রামান্তরে স্থানান্তরে গেলেন। ইনি যাননি, এই হরিজনপল্লীতে কলেরা চলেছে—তাদের জন্যই যাননি। ওদের দেখবে কে? কলেরার চিকিৎসা সেকালে ছিল না, ডাক্তারেরাও যেত না, তবু ওদের চাল দিতে হবে, অন্ন চাই ; সব চেয়ে বড় কথা—সাহস দিতে হবে, তার লোক চাই। তিনি থাকতেন। একবার এমনি মহামারীতে তাঁর স্ত্রী মারা গেলেন ; তিনি বললেন—কি করব? ওদের ছেড়ে যাব কি করে? তা কি হয়! শুধু ওই হরিজন সম্প্রদায়ই নয়—এ শাসন বিস্তৃত ছিল সমস্ত মজুরশ্রেণীর উপর, সমস্ত কৃষকশ্রেণীর উপর। আমাদের ওই অঞ্চলে মুসলমানেরা আর্থিক অবস্থায় পেশায় কৃষকশ্রেণীভুক্ত। তাদের উপর ঠিক এতখানি না চললেও কিছুটা চলত। আমাদের গ্রামের পাশে ঠাকুরপাড়া। তারপর পশ্চিমপাড়া। তার ওদিকে ব্যাপারীপাড়া। ব্যাপারীপাড়ার পাশে ছোট গোগা, শেখপাড়া, একখানা গ্রাম পার হয়ে পুরানো মহগ্রাম, কামারমাঠ, ফলগ্রাম। এগুলি সব মুসলমানের বসতি। এক কালে ঠাকুরপাড়ার ঠাকুরেরা ছিলেন এ অঞ্চলের অধিপতি। ঠাকুরেরা মুসলমান। এঁরা ছিলেন নাকি যোগী বংশের সন্তান, তাই লোকে বলত—ঠাকুর। শুধু এ অঞ্চলে ভূমির অধিপতিই ছিলেন না,

মুসলমানদের ধর্মগুরুও ছিলেন। সম্রাট আলমগীরের তামার ছাড়পত্র আজও এঁদের বাড়িতে আছে। নানকার নিষ্কর জমির ছাড়পত্র। মূল বংশের আর কেউ আজ নাই। আমার বাল্যকালেও কয়েকজনকে দেখেছি। মাথায় সাদা টুপি, সৌম্যদর্শন মুসলমান। কী মধুর ব্যবহার, কী মিষ্ট কথা! নিজেদের দলিজায় তক্তাপোশের উপর বসে থাকতেন, এক প্রসন্ন উদাসদৃষ্টিতে পথের দিকে চেয়ে থাকতেন। কোথাও যেতেন না।

অনেক সন্ধান করেছি, সন্ধান করে আমার মনে হয়েছে, কোন্‌কালে এঁরা ছিলেন হিন্দু এবং ধর্মগুরু ব্রাহ্মণই ছিলেন। কোনোমতে স্বধর্মচ্যুত হয়েছিলেন এবং হয়েছিলেন তাঁর স্বজাতীয় অপর কোনো ব্রাহ্মণ প্রতিপক্ষেরই চক্রান্তে। তার ফলে তাঁর সঙ্গে সঙ্গে তাঁর শিষ্য যজমান ভক্ত সকলেই ইসলাম অবলম্বন করেছিল।

থাক সে-কথা।

মুসলমানেরা কিন্তু হরিজন কৃষক-মজুরদের মতো এত নত ছিল না। থাকবার কথাও নয়। ইসলামের ওই গুণটি শ্রদ্ধার সঙ্গে স্মরণ করি। চোখে দেখেছি যে, হরিজন কোনো কারণে ইসলাম অবলম্বন করলে কিছুদিনের মধ্যেই তার পরিবর্তন ঘটে, সে মাথা উঁচু করে চলতে শেখে।

মুসলমানদের মধ্যে প্রথম আধিপত্য ছিল জমিদার হিরণ্যভূষণবাবুর। তারপর সে-আধিপত্য আয়ত্ত করলেন নবোদিত ধনী যাদবলালবাবু। এই আয়ত্তে আনার উদ্যোগপর্বে ওই সব গ্রামের জমিদারির অংশ কিনলেন তিনি। তাদের প্রচুর কাজ দিলেন। বড় বড় ইমারত তৈরির কাজে, দীঘি কাটার, জমি তৈরির কাজে তাদেরই তিনি ডাক দিলেন। তারা এল এগিয়ে। তবুও তারা হিরণ্যবাবুকে ত্যাগ করলে না। তখন যাদবলালবাবুর বড় ছেলে এদের শাসন করবার জন্য উদ্যত হলেন। বেত হাতে নিলেন। ফলে একদা গুজব রটল, মুসলমানেরা এক হয়ে এর প্রতিবাদে বদ্ধপরিকর হয়েছে। তারা স্থির করেছে, অত্যাচারীকে হত্যা করে ফেলবে। স্বর্গীয় যাদবলালবাবু উপেক্ষা করলেন না গুজব, তিনি পুত্রকে সংযত করলেন, মুসলমানদের ডেকে সান্ত্বনাবাক্য বলে প্রতিশ্রুতি দিলেন, এ অত্যাচার তিনি কোনো মতেই হতে দেবেন না।

হিন্দু-মুসলমানের মধ্যে স্পৃশ্যতা-অস্পৃশ্যতা নিয়েও কোনো বিরোধ সেদিন অনুভব করিনি। শুদ্ধাচারী হিন্দু মুসলমানকে স্পর্শ করে কাপড় ছাড়তেন। এ মুসলমানেরা জানতেন। তাঁরাও কোনোদিন হিন্দুর বাড়িতে অন্নজাতীয় আহার্য গ্রহণ করতেন না। মধ্যে মধ্যে সামাজিক নিমন্ত্রণে সিধা এবং ফল-মিষ্টান্নের আদান-প্রদান চলত।

তবু এ কথা বলব যে, বাহ্যিক প্রশান্ত প্রসন্ন এই সম্পর্কের মধ্যে কোথায় যেন ছিল একটি ভেদ এবং বিরোধের সুর।

মনে পড়ছে এবারত হাজী এবং আব্বাস হাজীকে।

এবারত হাজী ভীমের মতো বিশালকায় মানুষ। দুই ভাই প্রথম জীবনে মাটি কাটার কাজ করতেন। শুধু দেহের শক্তিবলেই বিস্তীর্ণ ভূমিলক্ষ্মীর অধিকারী

হয়েছিলেন। শুনেছি, দুই ভাই পতিত জমি বন্দোবস্ত নিয়ে নিজেরা কোদালে কেটে মরা পুকুরের পাঁক বয়ে তাতে দিয়ে উর্বর কৃষিক্ষেত্রে পরিণত করেছিলেন। দুনিয়া সুদ্ধ লোকের চাচা ছিলেন। হজ করে এসেছিলেন। মাথায় টুপি পরে লুঙির মতো কাপড় পরে, গায়ে চাদর দিয়ে আসতেন, আম বাড়িতে আসতেন, বাড়ির ভিতর আসতেন—কই, পিসিমা কই?

আমরা ডাকতাম—চাচা।

উত্তর দিতেন—বাপ। ঘুরে তাকিয়ে বলতেন, আরে বাপ রে, বাপজান! ছোট হুজুর!

বলতাম, চাচা, সেইটি বল।

হা-হা করে হেসে চারদিক চঞ্চল করে তুলে বলতেন--খুব উঁচু গলায় লম্বা উচ্চারণে বলতেন, আমরা মু-স-ল-মা-ন, আমরা এ-তো ব-ড়ো—। নিজের হাতটা যতখানি ওঠে তুলে এবং নিজে খুঁড়িয়ে উঠে আরও খানিকটা উঁচু করে দেখাতেন কত বড়। তারপর মিহিগলায় হাতের দুটি আঙুল জুড়ে একটি মটর বা সরষের আকার দেখিয়ে বলতেন—তোমরা হিন্দু এতটুকু। কথাগুলি দ্রুত উচ্চারণে বলে যেতেন।

এটুকু অবচেতন বিরোধের প্রকাশ। সমাজগতভাবে বিরোধ উপস্থিত হলে এর প্রকাশ্য প্রকাশ হত। সেকালে কদাচিৎ হত। তবু ছিল। এই আমার সেকালের সেকাল।

আমার কালের সেকালের আর একটি স্মৃতি আমার মনে উজ্জ্বল হয়ে রয়েছে। এর আগে তার দোষ বলেছি, গুণ বলেছি, যেমন চিনেছি তেমন বলেছি। এবার যেটি বলব সেটি সুন্দরের স্মৃতির শোভা। সেকালের ঘর-দুয়ারের ছিল পরিচ্ছন্ন শ্রী। অপরূপ শ্রী ছিল। স্বাচ্ছল্য সেকালে ছিল। কিন্তু একালে স্বাচ্ছল্য অনেক স্থলে অনেক বেশিই আছে, সমারোহ একালে সর্বত্রই বেশি। কিন্তু স্বল্প আয়োজনে যে পরিচ্ছন্ন শ্রী সেকালে দেখেছি সে একালে নাই। নিকানো মাটির মেঝে—খড়ি রঙের আলপনা, নিকানো উঠান, নিকানো খামার, সবুজ সবজিক্ষেত, ঘরের এক পাশে কিছু ফুলের গাছ—এই আয়োজনের সে শ্রী অপরূপ। আজ দালান হয়েছে, পাকা মেঝে হয়েছে, চেয়ার-টেবিল আসবাব হয়েছে ফোটোগ্রাফে-ছবিতে দেওয়াল সাজানো হয়েছে; কিন্তু সে পরিচ্ছন্নতা নাই—সে নয়নমনোরম শ্রী নাই।

ফুলের বাগান—অন্ততপক্ষে কয়েকটি ফুলের গাছ সব বাড়িতেই ছিল। রুচিবানদের বাড়িতে বাগান ছিল। আমার বাবার বাগান ছিল বিখ্যাত। সকালবেলাতেই দেবস্থলের পূজারীতে, ইষ্টভক্ত প্রবীণ-প্রবীণা পূজার্থীতে, ব্রতপরায়ণা কুমারীর দলে ভরে যেত। সে বাগানের চিহ্ন আজও আছে দু-একটি পুরানো গাছের আর ইটের কেয়ারীতে। মাঝখানে ছিল একটি বাঁধানো বেদী। সেটিও আছে। বেদীর কোল ঘেঁষে সোজা একটি রাস্তা—তার দুধারে বাগান। বাগানের পশ্চিমদিকে গ্রামের রাস্তা, বাগানের দুই প্রান্তে বাড়ি ঢুকবার দুটি দুয়ার—এক দুয়ারের মাথায়

মাধবীলতা, অন্যটির মাথায় ছিল মালতীলতা। বর্ষার শেষে শরতের প্রারম্ভে সাদা ফুলের অজস্রসম্ভারভরা। মালতীলতাটি আর নীল আকাশে টুকরা টুকরা সাদা মেঘ—মনকে অপরূপ প্রসন্ন মাধুর্যে ভরে দিত। আর তেমনি উঠত নাতিমদির মৃদু মধুর গন্ধ। মালতীর মালা গেঁথে—কোনোদিন আমার গলায় পরার অথবা প্রিয়ার কবরী ভূষিত করার আকাঙ্ক্ষা জাগেনি। ফুল তুলে দেবস্থলে পাঠিয়েছি। বসন্তে ফুটত মাধবী, অপরূপ কারু তার গঠনে--মর্মস্থলে বাসন্তী রঙের ছোপ. থোকা থোকা ফুটে থাকত হরিদ্রাভ-মর্ম রত্নগুচ্ছের মতো। যেমনি মধুর গন্ধ। এ ফুলে মালা গাঁথা যায় না, আমি গাঁথতে পারিনি, গুচ্ছ গুচ্ছ তুলে দেবপূজায় পাঠিয়েছি. বিছানায় ছড়িয়েছি। বসন্তে আরও ফুটত বেল ফুল, রজনীগন্ধা। বেল ফুল ফুটত প্রত্যহ এক ঝুড়ি। বসন্তে শুরু হত—চলত বর্ষার শেষ পর্যন্ত। বর্ষায় আরও ফুটত জুঁই। লতানে জুঁই নয়, ঝাড় জুঁই, এ ঝাড় দুটির গোড়া খড়ের দড়িতে বেঁধে বাবা তাকে এক বড় তোড়ার মতো আকার দিয়েছিলেন। রাশি রাশি জুঁই ফুটত। মালা গাঁথা হত, দেবতা পরতেন--মানুষ পরত। আর ছিল কাহিনী। করবী টগর জবা, এরা ছিল—বারো মাস ফুল দিত, কামিনী দিত কিছুদিন পরে পরে—ঝাঁকে ঝাঁকে ফুল; সমস্ত রাত্রিটা মদির করে রাখত বায়ু-পরিমণ্ডলকে। সকাল থেকে তার ঝরা শুরু হত। শরতে শিউলি ফুটত, মেয়েরা ফুল কুড়িয়ে বোঁটা ছাড়িয়ে শুকিয়ে কাপড় রাঙাত। আমরা কাগজে দেওয়ালে কাঁচা বোঁটা ঘষে হলুদ রঙের দাগ টানতাম। ম্যাপে দিয়েছি শিউলি-বোঁটার হলুদ রঙ। ধারে ধারে ছিল ফলের গাছ, নারকেল গাছ ছিল, কাঁঠাল গাছ ছিল, লেবু ছিল; সুপারি ছিল, আর ছিল আমাদের শিশুজিহ্বা-মনোহর পেয়ারা গাছ। একটু দূরে ছিল একটি আম গাছ, আমার শৈশবের কত দ্বিপ্রহর সেই গাছে কেটেছে; পেয়ারা গাছে আমার কত কাপড় ছিঁড়েছে তার হিসেব নাই, কিন্তু মনে আছে। এই সব ফুলের শোভার মধ্যে আমাদের বাড়িতে মধ্যমণির মতো ছিল একটি গোলাপ গাছ। ব্ল্যাকপ্রিন্স গোলাপের গাছ। গাঢ় কালচে লাল, ভেলভেটের মতো একটি কোমল লাবণ্যভরা সে ফুল—আজও আমার মনের মাঝখানে যেন ফুটে রয়েছে। ঘন সবুজ ডাঁটার সর্বাঙ্গে কাঁটা—অগ্রভাগ ঈষৎ রক্তাভ, তারই প্রান্তে বড় আকারের ফুলটি বাতাসে দুলত;—লাল মানিকের মতো ফুটে থাকত। একটি ফুলই মনে পড়ে। কবে যে ফুটে আমার মনোহরণ করেছিল, সে দিন ক্ষণ মনে নাই, ফুলটি অক্ষয় আছে মনে- কোনো দিন ঝরল না, শুকাল না।

ফুল জীবনে অনেক দেখলাম. অনেক দেখব, কিন্তু আজ বার বার মনে হয়—তেমন গোলাপ আর কোথাও ফুটবে না; তেমন ব্ল্যাকপ্রিন্স আর দেখব না। সেই বোধ হয় প্রকৃতির রূপের সঙ্গে আমার শিশুচিত্তের প্রথম প্রেম—শুভদৃষ্টি।

নীল আকাশের তলে বৈঠকখানার সাদা দেওয়ালের পটভূমিকে পিছনে রেখে গাঢ় কালচে লাল ব্ল্যাকপ্রিন্স দুলত। লম্বা সবুজ ডাঁটিটি পর্যন্ত মনে রয়েছে। ছোট আমি—আমার চেয়ে খানিকটা বড়ই ছিল স্মৃতির সেই ডালটি, তারই মাথায় সেই গাঢ় লাল কোমল ফুলটি;—তুলতে বারণ ছিল, কিন্তু লোভ ছিল, নুইয়ে

শুকতে চেষ্টা করেছি, স্পর্শ করতে চেয়েছি, পারিনি, কাঁটা ফুটেছে হাতে, লাল ফোঁটা ফোঁটা রক্ত বেরিয়েছে। রক্তের ফোঁটায় ব্ল্যাকপ্রিন্স ফুটত।

সে গাঢ় কালচে লাল মস্ত বড় গোলাপ ফুল—একালে আর কোথাও ফুটল না। তাই বলছিলাম—আমার সেকালের পুষ্পশোভা আর এই লাল গোলাপ ফুল, একালের সকল দীপ্তির মধ্যেও অম্লানদীপ্তিতে ফুটে আছে। ঘন লাল কালচে লাল ব্ল্যাকপ্রিন্স গোলাপ সে বোধ হয় আমার কাছে ছিল ব্ল্যাকপ্রিন্সেস।

মধ্যে মধ্যে মনে হয়—জীবন ও স্মৃতি যদি এমন জীর্ণই হয়ে আসে যে, সকল কিছু সুন্দরের মুখ কুহেলিকায় ঢেকে আচ্ছন্ন হয়ে আসবে, তবে শেষ ঢাকা পড়বে ওই লাল ফুলটি। ওই যেন আমার সকল সুন্দরের কেন্দ্রে বিরাজিত রয়েছে। মৃত্যুকে বলি—মৃত্যু, তুমি, যদি সুন্দর হও, তবে তোমায় নিশ্চয় দেখব ওই স্মৃতির গাঢ় লাল গোলাপের ছবিতে, জীবনের দৃষ্টিগণ্ডী ক্রমসংকুচিত বলয়রেখার মতো ছোট থেকে আরও ছোট হয়ে আসবে, আকাশ পৃথিবীর মানুষ সবই বলয়গণ্ডীর বাইরে পড়ে যাবে, শেষ থাকবে ওই ফুলটি। ফুলটি যখন থাকবে না, তখন চোখের দৃষ্টি মুছে যাবে। আমার ব্ল্যাকপ্রিন্সেস। গাঢ় কালচে লাল—ভেলভেটের মতো গোলাপ ফুল আমার কালের সেকালের এবং সকল কালের মনোহারিণী।

দোষে গুণে সেকাল এক জীর্ণমূল বনস্পতির মতো। বিস্তীর্ণ শাখায় শাখায় ঘন পত্রপল্লবে পল্লবে ছায়া বিস্তার করে বিরাজিত ছিল। তার সর্ব অঙ্গে জীর্ণতা—বহু বজ্রপাতে বহু কোটরের সৃষ্টি হয়েছে, বহু শাখা ভেঙে গেছে, ভগ্ন শাখার চিহ্নগুলি মহাযোদ্ধার অঙ্গের ক্ষতচিহ্নের মতো সম্ভ্রম জাগাত। তার তলায় চলেছে সাধুর সাধনা, পথিক পেয়েছে বিশ্রাম, রাখাল গিয়েছে নিদ্রা, সরীসৃপ তার কোটরে গর্জন করেছে, মাথায় শকুন বসেছে, ডালে শুক বাসা বেঁধেছে, রাত্রের অন্ধকারে ব্যভিচার চলেছে। তার তলায় ডাকাতেরা, চোরেরা, ঠ্যাঙাড়েরা এসে মজলিস করেছে, মন্ত্রণা করেছে, লুঠের মাল ভাগ করেছে। তার ডালে দড়ি বেঁধে গলায় জড়িয়ে কেউ আত্মহত্যা করেছে। কোনো অমাবস্যার রাত্রে তারই তলে শবাসনে বসে তান্ত্রিক তপস্যা করেছেন। আর জীর্ণমূলে বনস্পতি ঝড়ের অপেক্ষা করেছে আকাশের দিগন্তের দিকে চেয়ে। কখন আসবে ঝড়? ভেঙে পড়বে সে, তার আত্মা সেই ঝড়ে উড়ে মহাকালের মধ্যে বিলীন হয়ে যাবে। মাটির তলায় নূতন কালের বীজ তখন ফেটেছে, অঙ্কুর উঠছে। ওই বনস্পতিরই ঝরেপড়া বীজের অঙ্কুর, তারই গোড়ায় সে জন্মাচ্ছে। ঝড়ে চারিদিক বিপর্যস্ত হবে, বর্ষণে মাটি নরম হবে, অতীত কালের বনস্পতি ধরাশায়ী হয়ে আকাশপথ করবে উন্মুক্ত, সেই পথে নূতন কালের অঙ্কুরের আলোক-সাধনা হবে শুরু।

কখন আসবে ঝড়?

মানুষও তখন বলতে শুরু করেছে—এর শেষ কর! আর সয় না। কবে আসবে নূতন দিন?

## দশ

'এল ঝড়। এল নূতন কাল। এল আমার কালের নূতন কাল।

১৯০৫ সালের ৩০শে আশ্বিন।

বাঙালীর জীবনে—ভারতবর্ষের জীবনে সে একটি মহামহিমময় দিন। এমন দিন জাতির জীবনে, দেশের ইতিহাসে বহু শত বৎসরে একবার আসে।)

সূর্যোদয় হয় নিত্য; পাখিরা কলরব করে, ফুল ফোটে, কীট-পতঙ্গেরা পাখা মেলে ভেসে পড়ে; গুঞ্জনধ্বনি তোলে, মানুষ জেগে ওঠে—তাদের বাঁধাধরা কাজ-কর্মের বোঝা কাঁধে নিয়ে যাত্রা শুরু করে। বর্তমানকে বহন করে নিয়ে চলে প্রত্যাশাপূর্ণ ভবিষ্যতের দিকে; কালকে নিয়ে চলে কালান্তরের সন্ধিক্ষণের পানে। চলে—চলে—চলে। দিনের-পর-দিন চলে যায়, এক পুরুষের বোঝা অপর পুরুষের ঘাড়ে চাপিয়ে দিয়ে তারা অন্তিম নিশ্বাসের সঙ্গে বেদনার দীর্ঘনিশ্বাস ফেলে যায় এই বলে যে, 'পুরুষান্তর হল, তবু সেই সন্ধিক্ষণ এল না; বহুকামনার কালান্তর হল না।।' কামনা করে যায়, 'যেন তার পরবর্তী পুরুষের জীবনে সেই সন্ধিক্ষণ আসে।'

১৯০৫ সালের ৩০শে আশ্বিন সেই সন্ধিক্ষণ এল, ঘোষণা করে বললে—আমি এলাম।

সেই তিরিশে আশ্বিন সূর্যোদয়ের সঙ্গে সঙ্গে সে দিন দেশ যে জেগে উঠল—সে জেগে ওঠার তুলনা নাই। সেদিন পাখিরা যেন কলরব করে গেয়ে উঠল।

"ভেঙেছে দুয়ার এসেছ জ্যোতির্ময়
তোমারি হউক জয়।"

ফুলেরা ফুটল, তাদের বর্ণে গন্ধে বাণী ফুটে উঠল—

"তিমির-বিদার উদার অভ্যুদয়
তোমারি হউক জয়।"

কীট-পতঙ্গের পক্ষগুঞ্জনে উঠল তারই প্রতিধ্বনি। মানুষেরা জেগে উঠল, সূর্যপ্রণাম করে বললে—

"হে বিজয়ী বীর, নবজীবনের প্রাতে
নবীন আশার খড়্গ তোমার হাতে,
জীর্ণ আবেশ কাটো সুকঠোর ঘাতে
বন্ধন হোক ক্ষয়।
তোমারি হউক জয়।

এসো দুঃসহ, এসো এসো নির্দয়
তোমারি হউক জয়।...
অরুণ-বহ্নি জ্বালাও চিত্ত-মাঝে—
মৃত্যুর হোক লয়।
তোমারি হউক জয়।”

মহাকবির কাব্যকে আশ্রয় না-করে তার মহিমা প্রকাশ করা যায় না।

আমার জন্ম ১৮৯৮ সালের আগস্ট মাসে। ১৯০৯ সালের অক্টোবরে আমার বয়স সাত বছর দু-মাস। আমার চোখে সে-দিনের সে-জাগরণের স্মৃতি জ্বলজ্বল করছে। মনে পড়ছে ভোর হতে-না-হতে গ্রামের তরুণ দলের সাড়া জেগে উঠল। এ ওকে ডাকছে, ও তাকে ডাকছে—

—নির্মল!

—কে? গোপাল?

—হ্যাঁ। উঠে আয়।

—আসছি।

—আয়। আমরা আর সবকে ডাকতে যাচ্ছি।

—ষষ্ঠী! ষষ্ঠী!

—ষষ্ঠী তো বেরিয়ে গেছে বাবা। সে ফোড়নকে ডাকতে গিয়েছে।

—গাবু! গাবু!

—যাচ্ছি।

—ধীরেন উঠেছে?

—উঠেছি। আমি ছোটকাকা একসঙ্গে যাচ্ছি।

—সুধীর! সুধীর!

—সে কালীকিংকরের বাড়িতে।

—রজনী! রজনী!

—সে কালীকিঙ্করের বাড়ি গেল সুধীরের সঙ্গে।

—কালীকিঙ্কর!

—যাচ্ছি আমরা।

ডাক চলেছে এপাড়া থেকে ওপাড়া। সেখান থেকে বাজারপাড়া। ওদিকে ইস্কুল-বোর্ডিং থেকে সমবেত কণ্ঠের ধ্বনি ভেসে আসছে—বন্দেমাতরম্! বন্দে-মাতরম্! বন্দেমাতরম্!

আমার বাবা উঠতেন একটু দেরিতে। আগেই বলেছি তাঁর বৈঠকখানায় একটা বড় মজলিস বসত। সেখানে প্রতি সন্ধ্যায় গ্রামের অন্তত অর্ধেক প্রধানেরা এসে সমবেত হতেন। সে মজলিস চলত রাত্রি বারোটা পর্যন্ত। তারপর বাড়ি এসে মুখ হাত ধুয়ে খাওয়াদাওয়া সেরে ইষ্টস্মরণ সেরে শুতে প্রায় একটা বাজত। কোনো কোনোদিন মজলিস ভাঙতে আরও দেরি হত। কাজেই ভোরে তিনি উঠতে পারতেন না। সেদিন কিন্তু ভোরবেলা উঠেছিলেন তিনি। তাঁর ডায়রিতে সে

কথার উল্লেখ রয়েছে। আমার মনে আছে—তিনি আমাকে একটি গল্প বলেছিলেন। তিনি গল্প বড় একটা বলতেন না। সেদিন বলেছিলেন। বলেছিলেন সুলতান মামুদের সোমনাথ-মন্দির ধ্বংসের গল্প। একটা কথা তার মধ্যে আজও মনের মধ্যে জ্বলজ্বল করছে। বলেছিলেন—"সোমনাথ শিবলিঙ্গকে উপড়ে নিয়ে গেল সুলতান মামুদ। সোমনাথ আপত্তি করলেন না, রুদ্রমূর্তিতে জেগে উঠলেন না, তিনি ক্ষুব্ধ হয়েছিলেন হিন্দুর অধঃপতন দেখে। দেবতা প্রসন্ন থাকেন, সাহায্য করেন, পরিত্রাণ করেন সাধুকে। সাধু কে? না, যিনি সৎ, যিনি পবিত্রাত্মা, তিনি। হিন্দু জাতি তখন অধঃপতিত, তাদের সততা নাই, অন্তরের পবিত্রতা নাই, তাই দেবতা তখন তার প্রতি বিমুখ। দেবাদিদেব বহ [illegible] পাথরের গড়া লিংগ-মূর্তির ভিতর থেকে চলে গিয়েছেন স্বস্থানে [illegible]র পাণ্ডারা, পূজকেরা ওই লিংগমূর্তির নিচে একটা গহ্বর তৈরি করে [illegible] রাখত ধন-সম্পদ—কোটী কোটী টাকা মূল্যের সোনা-মণি-মাণিক্য। [illegible] শিব পরম বৈরাগী, শ্মশানের ছাই তাঁর অংগভূষণ, মড়ার হাড় তাঁর আভরণ, পশুচর্ম তাঁর বসন। সম্পদ সোনা-রূপা-হীরা-মণি-মাণিক্যের স্পর্শে তাঁর শরীরে যন্ত্রণা হয়। ঘর দোর তিনি তৈরি করেন না, তিনি ঘুরে বেড়ান শ্মশানে, বাস করেন হিমালয়শিখরে কৈলাসে। তিনি লোভী পূজক আর অধঃপতিত, অপবিত্র-আত্মা, মানুষের পূজা নেবেন কি করে? তাই চলে গিয়েছিলেন। সেই কারণেই দেবতা-পরিত্যক্ত পুণ্যহীন উচ্ছৃংখল হিন্দুরা হল পরাজিত। অনায়াসে সুলতান মামুদ জয় করলেন সোমনাথের মন্দির, ভেঙে ফেললেন পাথরের শিবমূর্তি। পেলেন রাশি রাশি ধন। সেই ধনসম্পদের সংগে নিয়ে গেলেন শিবমূর্তি। হাহাকার উঠল দেশে—সমস্ত ভারতবর্ষে। অরক্ষিত হল ভারতবর্ষ। তখন স্বপ্নাদেশ দিলেন পরমেশ্বর। স্বপ্নে বললেন—অধঃপতনের এ হল প্রায়শ্চিত্ত। এ প্রায়শ্চিত্ত সম্পূর্ণ হবে, যে দিন সমস্ত জাতি অনুতপ্ত হয়ে আবার পুণ্যের সাধনায় আত্মনিয়োগ করবে, পুণ্য যেদিন সঞ্চিত হবে সেই দিন। এমনি পুণ্যবান যদি কেউ আমার বেদীতে বা ওই বিদেশে গিয়ে আমার ভগ্নমূর্তির উপর এক গণ্ডুষ গঙ্গাজল আর একটি মাত্র বিল্বপত্র নিয়ে 'নমঃ শিবায়' বলে দিতে পারে—তবে সেই মুহূর্তে আমি আবার আবির্ভূত হব।" গল্পটি শেষ করে বলেছিলেন, "জান বাবা, আজ যে এই দিন - এ বোধ হয় সেই দিন। আজ বোধ হয়, আমাদের চৈতন্যোদয় হল। আজ বোধ হয় শুরু হল পুণ্য সাধনার।" চোখ তাঁর ছলছল করে উঠেছিল।

পুণ্য সাধনার যে সূত্রপাত হল, এ যেন সেদিন চোখে দেখা গিয়েছিল। বেলা দশটা নাগাদ গ্রামের রাস্তায় বের হল প্রকাণ্ড মিছিল। ব্রাহ্মণ, কায়স্থ, গন্ধবণিক ঘরের অল্পবয়সী ছেলেরা, বোর্ডিঙের ছেলেরা খোল করতাল বাজিয়ে গান গাইতে গাইতে বেরিয়ে পড়ল রাস্তায়। দলের পুরোভাগে ছিলেন কে কে—সকলকে স্মরণ করতে পারি না। তবে তিনজনকে মনে আছে। আমাদের গ্রামের শ্রীনিত্যগোপাল মুখোপাধ্যায়—গৌরবর্ণ দীর্ঘাকৃতি সুগঠিতদেহ গোপালবাবু আমার চোখে সেদিনের লাভপুরের নব অভ্যুদয়ের অগ্রদূত। সৃষ্টিকর্তা দুর্লভ মূলধন দিয়ে তাঁকে যেন

পৃথিবীতে পাঠিয়েছিলেন। প্রদীপ্ত বহ্নিশিখার মতো রূপ, দুর্লভ সুকণ্ঠ, জন্মগত সঙ্গীতপ্রতিভা, তেমনি প্রতিভা ছিল সাহিত্যে; বুদ্ধি ছিল শাণিত তীক্ষ্ণ, সাহস ছিল অপার। তিনিই ছিলেন সেদিন গানের দলের অগ্রগায়ক অধিনায়ক। তাঁর পাশে আরও দু-জন ছিলেন—একজন স্বর্গত নির্মলশিববাবু, অপরজন স্বর্গীয় দ্বিজেন্দ্রনাথ মুখোপাধ্যায়। স্বর্গগত নির্মলশিব বন্দ্যোপাধ্যায় বাংলা সাহিত্যে অল্পবিস্তর পরিচিত। বিশেষ করে তাঁর 'রাতকানা' প্রহসনটি বাংলার নাট্য-সাহিত্যের প্রহসন বিভাগে স্থায়ী আসন পেয়েছে। তিনি আমাদের গ্রামের আকাশের নবোদিত ভাস্করতুল্য—নবীন ধনী স্বর্গীয় যাদবলালবাবুর ছোট ছেলে। ইতিমধ্যেই ইংরেজ সরকারের প্রতিনিধিরা যাদবলালবাবুকে করস্পর্শ দিয়ে সম্মানিত করেছে, নিজের সামনে চেয়ার দিয়ে বসবার অধিকার দিয়েছে, কানে কানে ভাবীকালে খেতাবের কথাও বলেছে। বলেছে, তোমরাই হলে আইন ও ন্যায়াধিকারে প্রতিষ্ঠিত এই বৃটিশ সাম্রাজ্যের স্তম্ভস্বরূপ। তুমি দেখবে যাদবলালবাবু, এখানে যেন ওই সব বাজে হুজুগ—

"That Suren Banerjee's wretched Bandemataram movement", কাপড় পোড়ানো, এ সব না হয়। কিন্তু নির্মলশিববাবু সে দিন ছিলেন তরুণ। সে দিন তিনিও সাড়া না-দিয়ে পারেননি। তিনি ছিলেন পুরোভাগে, তিনি ছিলেন অন্যতম উদ্যোক্তা। আর স্বর্গীয় দ্বিজেন্দ্রনাথ মুখোপাধ্যায় ছিলেন—আমাদের নূতন হাই ইস্কুলের থার্ড মাস্টার। তেজস্বী দীপ্তিমান মানুষ। খড়্গের মতো নাক, চোখ দুটি ছিল অদ্ভুত ছোট, কিন্তু তাতে ছিল অন্তর্ভেদী দৃষ্টি এবং সে দৃষ্টির মধ্যে ছিল অকুতোভয়তা। আর ছিলেন তিনি সুবক্তা, সুবক্তা বললেও ঠিক বলা হল না—তাঁর মধ্যে বাগ্মিতার বীজ ছিল।

আজ এই তিনজন সম্পর্কে বলতে গিয়ে একটা কথাই তিনজন সম্পর্কে মনে হচ্ছে। তিনজনেই জীবনে সার্থক হতে পারেননি। গভীর বেদনা অনুভব করি তিনজন সম্পর্কে। মধ্যে মধ্যে ভাবি কেন পারলেন না? অথচ উপাদান ছিল প্রচুর।

স্বর্গীয় নির্মলশিববাবুর কারণ জানি। ধনসম্পদ এবং ইংরেজ সরকারের রাজপুরুষদের মোহে পড়ে তিনি তাঁর সাধনমার্গ থেকে ভ্রষ্ট হয়েছিলেন। সুখ তাঁকে নষ্ট করেছিল। তিনি যদি রায়বাহাদুর উপাধি না পেতেন, তবে শেষ জীবন এমন সকরুণভাবে নিষ্ফল ব্যর্থ হত না। তাঁর জীবনে ছিল সুদুর্লভ একটি গুণ, বহু তপস্যা না করে এ গুণ আয়ত্ত করা যায় না। মানুষ মনুষ্যত্ব নিয়ে জন্মগ্রহণ করে না, সে জন্মায় জীবরূপ নিয়ে, তার স্বাভাবিক ধর্ম হল ক্রোধ হিংসা লোভ। নির্মলশিববাবু জন্মেছিলেন যেন অক্রোধ নিয়ে। ওটি যেন ছিল তাঁর জন্মগত গুণ-সম্পদ। শেষ-বয়সে উপাধি এবং সম্পদ তাঁর দেবদুর্লভ গুণকেও বহুলাংশে নষ্ট করেছিল। বাইরের যাঁরা, তাঁরা হয়তো এর আঁচ পাননি। আর যারা লাভ-পুরের নিকটের মানুষ তারা এ আঁচ পেয়েছিল। আর ছিল প্রগাঢ় সাহিত্যানুরাগ, অভিনয়-প্রীতি ও প্রতিভা। এমন অভিনয়-প্রতিভা ও প্রীতি দুর্লভ। জীবনের

প্রথমাংশে এসব ক্ষেত্রে তিনি ছিলেন সত্যকারের সাধক। তাঁর সাধনার ফল গোটা গ্রামকে ধন্য ও সমৃদ্ধ করেছিল। কিন্তু সে-সাধনাতেও তাঁর ছেদ টেনে দিলে ইংরেজ রাজসরকারের তুচ্ছ প্রসাদ প্রলোভন।

নিত্যগোপালবাবুকে নষ্ট করেছে, তাঁর জীবনকে ব্যর্থ করেছে, ঠিক তার উলটো দিকের আঘাত। মধ্যবিত্ত ঘরের সন্তান; বাড়িতে শাসন ছিল অতিমাত্রায় কঠোর, আঠারো-উনিশ বৎসর বয়স পর্যন্ত তাঁর কাকার হাতের বেত্রাঘাত তাঁকে সহ্য করতে হয়েছে। তবু হার মানেননি। হার মানতে হল নিষ্ঠুর অভাবের মধ্যে পড়ে। আদর্শানুরাগী তরুণ, কন্যাদায়গ্রস্ত শিক্ষককে তাঁর অন্তিমশয্যায় প্রতিশ্রুতি দিলেন, কন্যাদায় থেকে উদ্ধার করবেন। শিক্ষক তাঁকে আশীর্বাদ করে নিশ্চিন্ত হয়ে শেষ-নিশ্বাস ত্যাগ করলেন। গোপালবাবু গোপনে শিক্ষক-কন্যাকে বিবাহ করে প্রতিশ্রুতি রাখলেন। কিন্তু বিবাহের সন্ধ্যাতেই কথাটা প্রকাশ পেয়ে গেল। বেত্রপাণি খুল্লতাত লোক নিয়ে ছুটে গেলেন, বিবাহ বন্ধ করবেন। কিন্তু তখন বিবাহ হয়ে গেছে। বর্জিত হলেন সংসার থেকে গোপালবাবু। বয়স তখন ১৯।২০, আরম্ভ হল দুঃখের পরীক্ষা। উত্তীর্ণ হতে পারলেন না। আত্মসমর্পণ করতে বাধ্য হলেন। আশ্রয় নাই, অন্নসংগ্রহের সাধ্য নাই; কি করবেন? ওই অবস্থাতেই অগ্রসর হতে না-পেরে তাঁকে দ্বিতীয়বার বিবাহ করতে হল, তারও বেশি—নিতে হল তাঁকে পুলিশের চাকরি। জীবনাদর্শের সব শেষ হয়ে গেল। নইলে তিনিই নিয়ে এসেছিলেন আমাদের গ্রামে বিবেকানন্দের ভাবধারাকে বহন করে। সাহিত্য-সাধনার একটি ধারাকে শঙ্খ বাজিয়ে নিয়ে এসেছিলেন তিনি এবং নির্মল-শিববাবু, তাঁরাই এ ক্ষেত্রে ছিলেন যুগ্ম ভগীরথ। সব চেয়ে বড় ছিল তাঁর সংগীতপ্রতিভা। এমন সতেজ এবং সুডৌল মধুক্ষরা কণ্ঠস্বর বোধ হয় আমার জীবনে আমি শুনিনি। সে সুরমাধুর্য আজও কানে লেগে রয়েছে। শংকরাচার্যের শিবাষ্টকং, রবীন্দ্রনাথের 'কে হে মম মন্দিরে' এ গান দুখানি ছেলেবেলায় শুনেছি, অবিস্মরণীয় হয়ে আছে।

থাক সে-সব কথা।

মিছিলের কথা বলি।

সেদিন মিছিল চলল করতাল বাজিয়ে, দেশের বন্দনা গান গেয়ে। বন্দেমাতরম্ ধ্বনি তুলে গ্রাম প্রদক্ষিণ করে এসে উপনীত হল আমাদের গ্রামের মহাপীঠে। সেখানে স্নান করলেন সকলে।

'ভাই-ভাই এক ঠাঁই, ভেদ নাই' বলে পরস্পরকে আলিঙ্গন করলেন। 'বাংলার মাটি বাংলার জল' মন্ত্রোচ্চারণ করে হলুদ রঙের রাখী বাঁধলেন পরস্পরের হাতে। শপথ নিলেন—এ শপথ সকলে নিলেন নিজের কাছে নিজে। শপথ নিলেন 'সকল দুর্বলতাকে করব পরিহার, আত্মনিয়োগ করব পুণ্যের তপস্যায়। সকল কালিমাকে করব মার্জনা, করব ধৌত, করব মুক্ত। অন্তরকে করব শুভ্র, করব নির্মল সুপরিচ্ছন্ন সুপবিত্র।'

আশ্চর্যের কথা, তরুণেরা যারা ইতিমধ্যেই জমিদার ও তান্ত্রিক-প্রধান গ্রাম্য-

সমাজের প্রভাবে মদ্যপান শুরু করেছিল, কলকাতা-ফেরত যারা কলকাতার ফ্যাশন ও বিলাসলালসায় মদ্যপান শুরু করেছিল—দুই দলই শপথ করলে ছাড়ব।

এরা বললে—মদ খাব না।

ওরা বললে—Drink করব না।

এরা খেত—দেশি মদ।

ওরা খেত হুইস্কী।

সত্যিই সেদিন এল নবযুগ। নূতন সূর্যোদয়। জ্যোতির্ময়ের আবির্ভাব যেন প্রত্যক্ষ দেখেছিলাম।

আমার হাতে রাখী বেঁধে দিয়েছিলেন আমার মা।

আমার বড় মামা তখন লাভপুরে ছিলেন। তাঁরও থাকা উচিত ছিল মিছিলের পুরোভাগে। কিন্তু তিনি তা থাকেননি। ছিলেন পিছনে। তাঁর সঙ্গে তখন বিপ্লবী দলের ক্ষীণ সংযোগ স্থাপিত হয়েছে। মুরারীপুকুর বাগানের বোমারু দলের সঙ্গে পাটনার কিছু লোক সংস্রবে এসেছিলেন, তাঁদের মধ্যে তিনিও ছিলেন একজন। তিনি মিছিল থেকে ফিরে মায়ের হাতে রাখী বাঁধলেন। মা একটি রাখী নিয়ে আমার হাতে বেঁধে দিলেন।

মনে আছে আমার। স্পষ্ট মনে পড়ছে।

মনে পড়ছে—গোপালবাবু কবিতা রচনা করে হাতে লিখে নাটমন্দিরের দেওয়ালে সেঁটে দিয়েছেন। শুনলাম ওটা নাকি রাজদ্রোহমূলক কবিতা। বয়স তখন আমার সাত পূর্ণ হয়েছে। রাজদ্রোহ কাকে বলে ঠিক বুঝি না। তবে কবিতাটিতে যে একটি ঝাঁজ ছিল, সে অনুভব করবার মতো আমার মনের স্পর্শশক্তি তখন হয়েছে। সে কবিতাটির একটা লাইন আজও মনে আছে। ভাবটা গোটাই মনে রয়েছে। কবি বলছেন মহাশক্তিকে—মা, তুমি জাগো...মা, তুমি জাগো। যে লাইনটি মনে আছে, সেটি হচ্ছে এই—

"দেবাসুর-সংগ্রামের এই তো সময়!"

মনে হয়েছিল...অসুর ওই ইংরাজেরা। স্পষ্ট মনে আছে।

## এগারো

কয়েক বৎসর আগে হ'লে ও-লাইনের অর্থ হত অন্যরূপ। বুঝতাম, অসুর মানে তারাই যারা সোমনাথ ভেঙেছে, বেণীমাধবের ধ্বজা ভেঙে মসজিদ তুলেছে, যারা বৃন্দাবনে গোবিন্দজীর মন্দিরের চূড়া ভেঙেছে; কিন্তু উনিশশো পাঁচ সাল নূতন কাল নিয়ে এল, সঙ্গে সঙ্গে আনলে নূতন ব্যাখ্যা নূতন ব্যঞ্জনা। এ ছাড়াও অনেক কিছু নিয়ে এল।

বিচিত্র আবির্ভাব! কেমনভাবে সে যে এল তা বলেও যেন তৃপ্তি হচ্ছে না। গাজনে মহাকালের পূজা হয়, ধ্বজাপতাকা উড়িয়ে ভক্তবৃন্দ উচ্চকণ্ঠে কালাধিপতি

মহাকালের নাম ঘোষণা করে বলে, বলো—শিবো কালরুদ্র। নূতন বৎসর আসে, সে নিয়ে আসে নূতন জীবন। এও ঠিক তেমনি। বন্দেমাতরম্!

উনিশশো পাঁচ সালের পর নূতন জীবন আত্মপ্রকাশ করল।

আগে বলেছি, এর পূর্ব পর্যন্ত আমাদের গ্রামে ছিল পুরানো কালের মানুষদের অসহায় মনের ধর্মবিশ্বাস—অন্ধ ধর্মবিশ্বাস। আর একদিকে ছিল নূতন কালের ইংরেজি সভ্যতার ফেনা অর্থাৎ ফ্যাশন। নিছক ফ্যাশন। যাকে আমি তুলনা করি সে-কালের প্রচলিত—O. H. M. S. Whisky-র সঙ্গে। ইংরেজ জাতির অধিপতির প্রতি আনুগত্য সঞ্চার করা এই ফ্যাশনের একটি স্বভাবধর্ম ছিল। সেই হিসাবে O. H. M. S. নামটি সার্থক।

হঠাৎ Whisky পরিণত হ'ল সঞ্জীবনী রসে।

নেশার উত্তেজনায় কৃত্রিম জীবনোচ্ছ্বাস নয়, এ যেন স্বতোৎসারিত ভোগবতী ধারার আত্মপ্রকাশ। চোখের সামনে সে দেখা দিল আমাদের বীরভূমের বৈশাখের তৃণহীন গৈরিক প্রান্তরের বুকে—নববর্ষণে শ্যামলাভায় জেগে-ওঠা তৃণাঙ্কুর প্রকাশের মতো। বিস্ময় লাগে। প্রশ্ন জাগে, লালমাটির রুক্ষ রসহীন বুকের মধ্যে এই পৃথিবী-দগ্ধ-করা রৌদ্র সহ্য করে এই তৃণবীজগুলি বেঁচে ছিল কেমন করে? মনে মনে যেন অনুভব করতে পারি—জীবন অবিনশ্বর। সেদিনও মনে হয়েছিল জীবনমহিমা—মানবসাধনা অবিনশ্বর।

শুধু তৃণাঙ্কুরই জাগল না, কিছুদিনের মধ্যেই ফুল ধরল ঘাসগুলির ডগায়। উনিশশো পাঁচ সালেই 'বন্দেমাতরম্' নাম ললাটে ধারণ ক'রে জেগে উঠল দুটি প্রতিষ্ঠান। আরও একটি প্রতিষ্ঠান জাগল, যার নামে বন্দেমাতরম্ না থাকলেও বন্দেমাতরমের প্রত্যক্ষ প্রাণধর্ম ছিল সেই প্রতিষ্ঠানটিতেই।

'বন্দেমাতরম্ থিয়েটার'। থিয়েটার শব্দটিকে বাংলা ভাষায় রূপান্তরিত করবার মতো মনোভাব তখনও হয়নি। আর হল 'বন্দেমাতরম্' লাইব্রেরির প্রতিষ্ঠা।

আর প্রতিষ্ঠিত হল 'দরিদ্র সেবা ভাণ্ডার'। এর প্রতিষ্ঠাতা নিত্যগোপালবাবু, তাঁর সঙ্গে ছিলেন স্বর্গীয় শৈবেশচন্দ্র বন্দ্যোপাধ্যায়। যাদবলালবাবুদের প্রতিষ্ঠায় প্রতিদ্বন্দ্বী জমিদারবংশের সন্তান।

বন্দেমাতরম্ থিয়েটার, বন্দেমাতরম্ লাইব্রেরির প্রতিষ্ঠাতাদের অগ্রণী ছিলেন স্বর্গীয় নির্মলশিববাবু। তাঁর সঙ্গে ছিলেন নিত্যগোপালবাবু, নিবেদনবাবু। থিয়েটারের মধ্যে ছিলেন আর-একজন। তিনি ছিলেন আমাদের গ্রামের জামাতা, গৃহ-জামাতা—স্বর্গীয় শশাঙ্কশেখর বন্দ্যোপাধ্যায়। শশাঙ্কবাবুর প্রাণ ছিল এই থিয়েটার। আরও একজন ছিলেন প্রথম দিকে, তাঁর নাম ছিল রাজেন্দ্রনাথ মুখোপাধ্যায়। তিনিও ছিলেন গৃহজামাতা। শশাঙ্কবাবুর কথা একটি গল্পে আমি বলেছি, 'চন্দ্র জামাইয়ের জীবন-কথায়'। শেষের দিকটা কল্পনা। অবশ্য পুরো কল্পনা নয়, দেশের স্বাধীনতা-আন্দোলনে তাঁর আকর্ষণ তখন জেগেছিল। আমাকে গোপনে বলেছিলেন—আর বয়স নাই তারাশঙ্কর! সাহস পাই না। ভরসা হয় না।

থাক সে-সব কথা। থিয়েটারের কথা বলি। থিয়েটার আমাদের গ্রাম্য সমাজে

অনেক রস পরিবেশন করেছে। ভালোয়-মন্দতে অনেক দিয়েছে। নূতন যুগের ভাবধারার সঙ্গে পরিচয় আমাদের এই নাট্য-আন্দোলন যতখানি করিয়ে দিয়েছে, ততখানি আর কিছুতে হয়নি। নির্মলশিববাবু, নিত্যগোপালবাবু আগেই সাহিত্যের অমৃতরসের সন্ধান পেয়েছেন। সাহিত্যরস-পিপাসার সঙ্গে এই নাট্য-আন্দোলনের সমন্বয় ঘটল। তাঁরা নাটক লিখেছেন— অভিনয় হয়েছে। হয়তো নাট্য সম্প্রদায়ের সৃষ্টি না-হলেও তাঁরা সাহিত্য-চর্চা করতেন। কিন্তু তাঁরা ছাড়া গ্রামে যুবক সম্প্রদায় ছিল, তারাই অনেকখানি রক্ষা পেল নাট্য-আন্দোলনের প্রভাবে। কয়েক জনের কথা বলি। নির্মলশিববাবুদের সমবয়সী বন্ধু ছিলেন দুজন—একজন ষষ্ঠী, অপরজন সীতাংশু, ডাকনাম ফোড়ন। ষষ্ঠী ফোড়ন তখনও পড়ে। পড়ে নামমাত্র। অধঃপতনের সকল আয়োজন প্রায় সম্পূর্ণ। ষষ্ঠী টেরি কাটে—ডাইনে-বাঁয়ে দুদিকে সামনের চুল কপালের উপর গুটিয়ে গোল হয়ে উঠে থাকে, লম্বা ফুলে-ফেঁপে থাকে, ষষ্ঠী তারই মধ্যে গুঁজে রাখে আস্ত তিনটি-চারটি সিগারেট। এবং সেই নিয়েই ইস্কুলে যায়। বাড়ি ফেরে। বাড়িতে গ্রাজুয়েট প্রাইভেট মাস্টার রেখেছিলেন বাপ। মাস্টার বই খুলে বসে থাকেন, ষষ্ঠী বাঁয়া তবলা নিয়ে সঙ্গীতচর্চা করে। ফোড়ন সঙ্গে থাকে। এমনি ফোড়ন এবং ষষ্ঠী অনেক তখন। এরা স্বাভাবিকভাবে পরিণত হত ঊনবিংশ শতাব্দীর বিকৃত তান্ত্রিক কি শৈব কি বৈষ্ণবে। কিন্তু এই নাট্য-আন্দোলন এদের নূতন কালের ভাবের সঙ্গে পরিচিত করে দিলে। এই প্রসঙ্গে আর-একজনের কথা মনে পড়ছে। তার নাম ছিল দুকড়ি চক্রবর্তী। বর্ণ-ব্রাহ্মণের ছেলে, সামান্য লেখাপড়া শিখেছে, তার উপর গিয়েছে দৃষ্টিশক্তি, প্রায় অন্ধ বললেই হয়। দিনের আলোয় মানুষকে দেখে সে আবছা আবছা। রাস্তার ধারে বাড়ি—দাওয়ার উপরটিতে বসে থাকে রাস্তার দিকে শূন্যদৃষ্টিতে চেয়ে। মানুষ যায় আসে— সে দেখে কিছু যেন নড়ছে, কিছু যেন চলছে। হঠাৎ কোনো পরিচিত ব্যক্তির কণ্ঠস্বর কানে এলে মুখখানি উজ্জ্বল হয়ে ওঠে, সে ডাকে—কে, মরিরাম? শোন—শোন।

মরিরামের দৃষ্টি আছে, কাজ আছে, সে চলে যায়—দুকড়ির মুখের আলো নিভে যায়।

দুকড়ি বাঁচল থিয়েটারে যোগ দিয়ে। সুন্দর চেহারা ছিল, অভিনয় করবার শক্তিও ছিল। আর একটা শক্তি ছিল, দৃষ্টিশক্তি ছিল না কিন্তু কানে শুনে সে পার্ট মুখস্থ করে ফেলত অল্প সময়ের মধ্যে।

শশাঙ্কবাবু এসে ডাকতেন—দোকন?

—জামাইবাবু!

—এস।

শশাঙ্কবাবু হাত ধরে তাকে নিয়ে যেতেন, দোকন যেত—মহলার মজলিসে বসত। রাত্রে শশাঙ্কবাবুই তাকে পেঁছে দিতেন। দোকন সকাল থেকে দাওয়ায় বসে পার্ট আওড়াত আপন মনেই। ক্রমে সে পেলে অভিনয়ে প্রতিষ্ঠা। তখন তার সঙ্গীর অভাব হত না। বেকার যুবকেরা তার কাছে বসে আড্ডা জমাত। তার সুপারিশ নিয়ে

তারাও ঢুকবে থিয়েটারে। তা ছাড়া লাইব্রেরি থেকে দোকন নাটক আনত। ওরাই তাকে পড়ে শোনাত। দোকন সুর করে বক্তৃতা করে যেত—

"উত্তাল তরঙ্গময়ী ফেনিল নর্মদা
ভীষণা রাক্ষসী-মুখে তুলিয়া হুঙ্কার—
কার লোভে ছুটিয়াছ পুনঃ উন্মাদিনী!"

অদ্ভুত ছিল তার স্মৃতিশক্তি। যে-ভূমিকায় সে একবার অভিনয় করেছে সে-ভূমিকার অংশ কোনোদিন ভোলেনি। উলুপী নাটকে সে গঙ্গার ভূমিকায় অভিনয় করেছিল. সে ছবি আমার আজও স্পষ্ট মনে পড়ছে।

নাট্য-আন্দোলন আর একটি সুমহৎ কাজ করেছিল। গ্রামের সকল স্তরের যুবক সম্প্রদায়ের মধ্যে একটি অতি মধুর প্রীতির সম্পর্ক স্থাপন করেছিল। সে-কালের গ্রাম্য সমাজ, গ্রামটি জমিদার-প্রধান, জমিদারেরা সকলেই ব্রাহ্মণ, দীর্ঘকাল ধরে ব্রাহ্মণ সমাজের যুবকেরা অপর সকল স্তরের যুবকদের থেকে স্বতন্ত্র থাকতেন। চলার-ফেরায় ওঠায়-বসায় অহেতুক অশোভন স্বাতন্ত্র্য রক্ষা করে চলতেন। এক দাওয়ায় এক বিছানায় বসতেন না, এমন কি কোনো সাধারণ কর্মে গ্রামের তরফ থেকে সম্প্রদায়নির্বিশেষে কোথাও যেতে হলে স্বাতন্ত্র্য বজায় রেখে পথ চলতেন। মেলায় যাত্রা-কীর্তনের আসরে বাবুদের ছেলেরা বসত যেখানে, সেখান থেকে খানিকটা সরে বসতেন অন্য সম্প্রদায়ের যুবকেরা। নাট্য-আন্দোলনের মধ্য দিয়ে প্রীতির সম্পর্ক স্থাপিত হওয়ার ফলে—সেই বিসদৃশ স্বাতন্ত্র্য অনেক পরিমাণে বিলুপ্ত হয়ে গেল। নাট্যসম্প্রদায়ের মহলার আসরে সকলেই বসতেন এক ঘরে এক বিছানায়, সরস হাস্যপরিহাসে সকলেই যোগ দিতেন, সকলেই হাসতেন সমান প্রাণ খুলে, সমান উচ্চ-কণ্ঠে। শুধু তাই নয়—এই সর্বস্তরের যুবকদের এমনি অন্তরঙ্গ মেলামেশার ফলে—জীবনে, আচার-আচরণে ও ব্যবহারের মধ্যে দেখা দিল উদ্ধত আভিজাত্যের পরিবর্তে উদার মাধুর্য, সস্নেহ আত্মীয়তা ; অন্য দিকে সভয় সঙ্কোচ এবং গোপন হিংসার পরিবর্তে অসঙ্কোচ প্রসন্নতা, শ্রদ্ধান্বিত গুণমুগ্ধতা।

এর জন্য সমস্ত শ্রদ্ধা, সমস্ত প্রশংসা প্রাপ্য দুটি লোকের। প্রথম, এ যজ্ঞের যাঁকে যজ্ঞেশ্বর বলা যায়—তিনি, স্বর্গীয় নির্মলশিব বন্দ্যোপাধ্যায়। তাঁর প্রকৃতির মধ্যে—তাঁর ধাতুর মধ্যে ছিল অপরূপ মাধুর্য। প্রথম যৌবনে মানুষকে কাছে টানবার, মানুষকে স্বীকার করবার, মানুষকে মানুষ বলে বুকে গ্রহণ করবার এই সহজাত মাধুর্য এবং ঔদার্যের তুলনা সংসারে বিরল—অতি বিরল। দ্বিতীয় জন—ওই শশাঙ্কবাবু, হাত ধরে এদের নিয়ে আসতেন, নির্মলশিববাবু পরমস্নেহে গ্রহণ করতেন সকলকে। শশাঙ্কবাবু ছিলেন ঘরজামাই। আমাদের ঊনবিংশ শতাব্দীর খাঁটি ঘরজামাই। যাঁরা চিরকাল বসবাসের সংসারেও জামাই সেজে থাকতেন, এক মুহূর্ত ভুলতেন না জামাইয়ের মর্যাদা -তিনি তাঁদের একজন। আমাদের গ্রামে তিনিই বোধ হয় শেষ খাঁটি ঘরজামাই। ভোরবেলা উঠতেন, প্রাতঃকৃত্য শেষ করে দস্তুরমতো বেশভূষা করে নিচে নামতেন, সামান্য জলযোগ করে ছাড়ি, থিয়েটারের বই এবং পার্ট লেখার কাগজপত্র বগলে নিয়ে বের হতেন। এসে বসতেন—দোকানের

দাওয়ায় অথবা গোপাল স্বর্ণকারের দাওয়ায়। তারা সসম্ভ্রমে অভ্যর্থনা করে মোড়া বা চৌকি পেতে দিত। তামাক সেজে হুঁকাটি হাতে দিত। তিনি তামাক খেতেন, পার্ট লিখতেন, আর খোঁজ নিতেন—পাড়ার কোন্ কোন্ তরুণের থিয়েটারে যোগ দেবার অভিপ্রায় আছে, যোগ্যতা আছে। তাদের ডাকতেন, তাদের সঙ্গে কথা বলতেন, নিমন্ত্রণ করতেন মহলার আসরে যাবার জন্য। সন্ধ্যার ঠিক আগে এসে তার দরজায় দাঁড়িয়ে ডাকতেন, এস, আমার সঙ্গে এস। তিনি জানতেন যে, সঙ্গে না-নিয়ে গেলে ইচ্ছা সত্ত্বেও ওরা যেতে পারবে না। গিয়েও হয়তো দরজার মুখ থেকে ফিরে আসবে। সঙ্গে নিয়ে হাসিমুখে শশাঙ্কবাবু আসরে ঢুকে বলতেন, একে নিয়ে এলাম। বেশ ছেলে—ভালো ছেলে।

নির্মলবাবু সহজাত মিষ্ট হাসি হেসে বলতেন, বস বস। তুমি তো—এর ছেলে?

—আজ্ঞে হ্যাঁ।

—এত দূরে—এমনভাবে এক পাশে সরে বসলে কেন? ভালো করে উঠে বস। গান গাইতে জান?

—আজ্ঞে না।

—বাজাতে?

এবার চুপ করে থাকত সে।

—বাজাতে পার তা হলে। কই, তবলাটা বাঁধ দেখি!

এগিয়ে দিতেন তবলাটা।

মজলিস চলত। গানে বাজনায়, সরস সর্বজনীনতার মহিমায়, উদার রসিকতায়, প্রসন্ন হাস্যের মধ্যে কেমনভাবে যে সে একদিনেই অন্তরঙ্গ হয়ে উঠত, সে-কথা কেউই বুঝতে পারত না।

মজলিস শেষে শশাঙ্কবাবু জ্বালতেন তাঁর হ্যারিকেন লণ্ঠনটি। একেবারে আসল ডিট্‌জ লণ্ঠন। তেমনি ঝকঝকে, ঠিক যেন নতুনটি। কাচটি তেমনি পরিষ্কার। সপ্তাহে কাচটি একদিন করে চুন মাখিয়ে সাফ করতেন। তেমনি আধখানা চাঁদের মতো করে কাটা পলতেটি। আলোটি জেলে বলতেন, এস।

ডাকতেন তিনি—দোকনকে, হরি স্বর্ণকারকে, পঞ্চানন সাহাকে, ক্ষুদিরাম সাহাকে। প্রত্যেককে পেঁাছে দিয়ে তিনি বাড়ি ফিরতেন। এর মধ্যেও কিন্তু শশাঙ্কবাবু ছিলেন—বিশ্বামিত্র। দুরন্ত ছিল তাঁর ক্রোধ। সে ক্রোধ হত তাঁর অভিনয়ের সময়ে বা অভিনয়ের পথে ত্রুটিতে কি বাধা-বিঘ্ন সৃষ্টি হলে। সুরেন গড়্‌ঞীকে দেওয়া হয়েছিল একটি পরিচারকের ভূমিকা। রাজবাড়ির পরিচারক। রাজবাড়ি আক্রান্ত হয়েছে, নিরুপায় অসহায় বৃদ্ধ রাজার পরিত্রাণের কোনো পথ নেই। রাজা ডাকছেন—ওরে, কে আছিস—আমার জপের মালা। ওরে—মালা আন, আমার জপের মালা। ওরে, কে আছিস—

শশাঙ্কবাবু তিন মাস প্রত্যহ সুরেনকে তালিম দিয়েছেন—মালাগাছি হাতে নিয়ে রঙ্গমঞ্চে প্রবেশ করে—রাজাকে প্রথম প্রণাম করবে, তারপর মালাগাছি রাজার হাতে দেবে, তারপর আবার একটি প্রণাম করে চলে আসবে। সুরেন প্রতিদিন

মহলার সময় ঠিক ঠিক নির্দেশ পালন করে এসেছে। অভিনয়ের দিন রঙ্গমঞ্চে প্রবেশ করবে সুরেন, শশাঙ্কবাবু মালা হাতে দাঁড়িয়ে আছেন। রাজা ডাকছেন। ঠিক সময়টিতে মালা সুরেনের হাতে দিয়ে—রেসের ঘোড়াকে জকির ইঙ্গিতের মতো ইঙ্গিত দিলেন তিনি। সুরেন প্রবেশ করলে রঙ্গমঞ্চে। রঙ্গমঞ্চে প্রবেশ করে দর্শকভরা আসরের দিকে তাকিয়ে তার কেমন গোলমাল হয়ে গেল। সে প্রণাম করলে, তারপর মালাখানি রাজার হাতে না দিয়ে নিজের গলায় পরলে, তারপর আবার প্রণামটি করে ফিরে এল। এক-গা ঘেমে সে তখন যেন নেয়ে উঠেছে। ওদিকে দর্শকের আসরে হাসির অট্টরোল উঠেছে তখন। শশাঙ্কবাবুর মনে হচ্ছে, সমস্ত অভিনয়ের উপর বজ্রাঘাত হয়ে গেল। মাথায় তাঁর আগুন জ্বলে গেল। সুরেন উইংসের ফাঁক থেকে পা বের করবামাত্র তার গালে তিনি বসিয়ে দিলেন প্রচণ্ড চপেটাঘাত।

সুরেন জ্ঞান হারিয়ে পড়ে গেল সেইখানে।

শশাঙ্কবাবুর দৃক্‌পাত নেই, তিনি তার গলা থেকে মালাখানি খুলে নিয়ে নিজেই গিয়ে দিয়ে এলেন রাজার হাতে।

দোকনদের দল বলত, বাপরে—জামাইবাবু সাক্ষাৎ বাঘ!

আবার বলত, এমন মানুষ আর হয় না।

সুরেনও বলত।

পরের দিনই শশাঙ্কবাবু নিজে গিয়েছিলেন সুরেনের বাড়ি।

—সুরেন! সুরেন!

—কে?

—আমি হে। শশাঙ্কবাবু। জামাইবাবু। শোন। বাইরে এস।

—আজ্ঞে জামাইবাবু!

—কাল মেরেছি। বড় লেগেছিল তোমার। তোমার—

'তোমার কাছে মাফ চাইতে এসেছি' বলতে পারেন না। মুখে বাধে। কিন্তু সুরেন বুঝে নেয়। সে পায়ের ধুলো নিয়ে বলে—আজ্ঞে না। লাগে নাই বেশি।

—আজ যেন ঠিক সময়ে যেয়ো। ঠিক আটটায় প্লে আরম্ভ হবে।

—যাব আজ্ঞে।

অভিনয়ের ত্রুটির জন্য শুধু যে সুরেন গড়াএঔীরাই মার খেয়েছে শশাঙ্কবাবুর হাতে তা নয়। রথী-মহারথীরাও মার খেয়েছে, তিরস্কৃত হয়েছে। স্বয়ং নির্মলশিব-বাবুও একবার চড় খেয়েছিলেন। নির্মলশিব ছিলেন অক্রোধ। চড় খেয়ে হেসে বলেছিলেন, বড় জোর হয়ে গেছে হে শশাঙ্ক।

নির্মলশিববাবু পার্ট মুখস্থ করেননি। নিজে ছিলেন নাট্যকার, পার্ট আটকায়নি, তিনি নিজেই গড়ে বলে চালিয়ে এসেছিলেন।

আর একবার নির্মলশিববাবু রঙ্গমঞ্চে হেসে ফেলেছিলেন। তার জন্যও শাস্তি দিয়েছিলেন শশাঙ্কবাবু। পরবর্তী অভিনয়ে তাঁকে সামান্য দূতের ভূমিকা গ্রহণ করতে

আর একবার, ইন্দুবাবু নামে একজন বিদেশী ভদ্রলোক অভিনয় করবেন। অভিনয়ও হচ্ছে বিদেশে। লাভপুর থেকে ত্রিশ মাইল দূরে—সুপ্রাচীন জমিদার-প্রধান গ্রাম এড়োয়ালীতে। কাঁদীর কাছাকাছি। রেল-স্টেশন থেকে পনেরো মাইল পথ। গরুর গাড়ি ছাড়া যান নাই। অভিনয়ের দিন সকালবেলা ইন্দুবাবুর আসার কথা। কিন্তু গাড়ি ফিরে এল, ইন্দুবাবু এলেন না। সমস্ত দিন শশাঙ্কবাবু গ্রামের বাইরে পথের ধারে একটা গাছতলায় বসে রইলেন। সন্ধ্যা হয়ে গেল, ইন্দুবাবু এলেন না। ওদিকে ডুপ্লিকেটের ব্যবস্থা হচ্ছে। অভিনয় শুরু হবে। হঠাৎ ইন্দুবাবু এসে হাজির হলেন অশ্বপৃষ্ঠে। মুখে রঙ, হাতে একগাছা বালা। ভদ্রলোক ধানবাদের ওদিকে কোথায় অভিনয় করছিলেন গত রাত্রে। অভিনয় শেষ হতে বিলম্ব হওয়ায় যে ট্রেন ধরবার, সে ট্রেন ফেল করেছিলেন; পরের ট্রেনে এসে অপরাহ্নে নেমেছেন। গরুর গাড়িতে মাইল পাঁচেক এসে এক মিঞাসাহেবের কাছে অনেক কাকুতি করে ভাড়া দিয়ে অশ্বটি সংগ্রহ করে এসে পৌঁচেছেন। শশাঙ্কবাবু চপেটাঘাতের জন্য উদ্যত হয়েছিলেন, কিন্তু বিবরণ শুনে ক্ষান্ত হন।

ইন্দুবাবুর কথায় নাট্য-আন্দোলনের আর একটি বৃহৎ কল্যাণের কথা মনে পড়ছে। সেটি হল আমাদের যুবক সম্প্রদায়ের সঙ্গে দেশ-দেশান্তরের যুবক সম্প্রদায়ের যোগাযোগ। এত বিদেশী ব্যক্তি, গণ্যমান্য রসিক জনের সঙ্গে আমাদের গ্রামের যোগাযোগ হয়েছিল যে, সে-কথা স্মরণ করে আজও বিস্মিত হই।

কামদাবাবু, ইন্দুবাবু, ললিতবাবু, প্রফুল্লবাবু, হরিশবাবু, সোমনাথবাবু, ফণিবাবু, আরও কত জন—তুলসীবাবু, প্রমথ, বলাই।

পেশাদার রঙ্গমঞ্চের রাধাচরণ ভট্টাচার্য দীর্ঘদিন লাভপুরে ছিলেন। তখন তাঁর বয়স অল্প, স্ত্রীভূমিকায় অভিনয় করতেন, মেয়েদেরও এত ভালো মানাত না নারী-ভূমিকায়। তেমনি ছিল সুকণ্ঠ।

ক্ষুদিরাম মালাকার। সে বোধ হয় পঁচিশ বৎসর অভিনয় করেছে লাভপুরে। আর্ট থিয়েটারের আমলে—তিনকড়ি চক্রবর্তী, নরেশ মিত্র এঁরাও একবার লাভপুরে গিয়ে 'কর্ণার্জুন' নাটকে পরশুরাম ও ক্ষুধার্ত ব্রাহ্মণের ভূমিকায় স্বেচ্ছায় অভিনয় করে এসেছেন।

আর যেতেন স্বর্গীয় নাট্যকার ক্ষীরোদপ্রসাদ বিদ্যাবিনোদ। ওখানে থাকতেন। নাটক লিখতেন। যেতেন স্বর্গীয় নাট্যকার ও অভিনেতা অপরেশচন্দ্র মুখোপাধ্যায়। মন্মথমোহন বসু মহাশয় গিয়েছেন। রসরাজ স্বর্গীয় অমৃতলাল বসু গিয়েছেন। তিনিই আমাদের নবপর্যায় নাট্যমঞ্চের যবনিকা উত্তোলন করেছিলেন।

আমি বাল্যকালে এঁদের দূরে থেকে দেখতাম।

প্রথম যৌবনে ধন্য হয়েছি এঁদের কাছে এসে।

মনের আবেগে কালের গণ্ডী ছাড়িয়ে—একসঙ্গে অনেক কালের কথা বলে ফেলেছি। উনিশশো পাঁচ সালে—আমাদের প্রথম রঙ্গমঞ্চের উদ্বোধন হল। আজও মনে পড়ছে। কী অপরূপ মায়ারাজ্যের দ্বারোদ্ঘাটন হল সেদিন! দৃশ্যপট—উজ্জ্বল

আলো! অভিনয়ে নূতন সুর—নূতন ছন্দ! আমার শিশু-নয়নের নিদ্রা কোথায় গেল কে জানে, আমি বিনিদ্র হয়ে বসে অভিনয় দেখলাম। হরিশ্চন্দ্র আর বিল্বমঙ্গল অভিনয় হল প্রথম।

হরিশ্চন্দ্র ও বিল্বমঙ্গলবেশী নির্মলশিববাবুকে মনে পড়ছে। পাগলিনীবেশী নিত্যগোপালবাবুকে মনে পড়ছে। বিশ্বামিত্রবেশী শশাঙ্কবাবুকে মনে পড়ছে। চণ্ডালবেশী আমার মামাকে মনে পড়ছে। আর মনে পড়ছে—চিন্তামণি ও শৈব্যাবেশী এক কলকাতার কিশোরকে। তার নাম ছিল শিবচন্দ্র। আরও একজন এসেছিল, তার নাম জ্যোতির্ময়। সেও এসেছিল কলকাতা থেকে।

এর পরই হ'ল পাকা স্টেজ। নূতন ড্রপসিন আঁকানো হল। মধ্যস্থলে ভারত-মাতা, দুই পাশে—একদিকে হিন্দু, অপরদিকে মুসলমান ; ভারতমাতা দুজনের হাত ধরে মিলিয়ে দিচ্ছেন। উপরে লাল অক্ষরে লেখা বন্দেমাতরম্ থিয়েটার। ছবির নিচে লেখা—'হিন্দু মুসলমান একই মায়ের দুই সন্তান'।

এসব নিয়ে এল ওই নূতন কাল।

এই যে এল নূতন কাল, সে অবশ্য এল আপন বেগে ; কালবৈশাখী ঝড়ের মতো এল। যা কিছু আবর্জনা, যা কিছু জীর্ণ, যা কিছু পথে দিলে বাধা, তাদের উড়িয়ে ভেঙে ফেলে ঢেলে দিলে বর্ষণ ; আবর্জনার পুঞ্জ মাটির সঙ্গে মিশে পচল, উর্বর করে তুলল দেশকে, নূতন সৃষ্টিসমারোহে চঞ্চল হয়ে উঠল চারিদিক। ঋতুর পর অন্য ঋতুর মতো কাল হতে কালান্তর আপনিই আসে। কিন্তু বসন্তশেষে গ্রীষ্মাবি-র্ভাবের মধ্যে চৈত্র সংক্রান্তিতে আমরা করি গাজন। বৈশাখে বিষ্ণুদেবতার চন্দনযাত্রার অনুষ্ঠান করে সচেতনভাবে কাল-হতে-কালান্তরে মহাকালের পদচিহ্ন আলপনা এঁকে আমরা করি তার অর্চনা। অনেক সময় ঋতু অথবা কাল পরিবর্তনের জন্য সাধকেরা সাধনা করে থাকেন। ভারতবর্ষেও তাই হয়েছিল। সে মহাযজ্ঞের প্রথম সমিধসংগ্রহ এবং অগ্নিপ্রজ্বলন হয়েছিল বাংলা দেশেই। ইতিহাসে সে-কথা লেখা হবে।

আমাদের গ্রামে সে যজ্ঞাগ্নির আলোর আভাস এল, তার উত্তাপও আমরা অনুভব করলাম। উচ্চারিত মন্ত্রসঙ্গীতের ঝঙ্কার মনের তানে কম্পন তুললে।

এর জন্যও আয়োজনের প্রয়োজন হয়, সাধনার প্রয়োজন হয়। সে সাধনা আমাদের গ্রামে যাঁরা করেছিলেন তাঁদের মনে পড়ছে।

স্বর্গীয় যাদবলালবাবুর কথা আগেই বলেছি। তিনিই গ্রামে হাই স্কুল প্রতিষ্ঠা করেছিলেন, দাতব্য চিকিৎসালয় এবং বালিকা বিদ্যালয়ও তিনি প্রতিষ্ঠা করেছেন। তখন তাঁকে কীর্তির নেশায় পেয়ে বসেছে। শ্মশানভূমির প্রান্তর তাঁর কীর্তিমালায় হেসে উঠেছে। তিনিই আমাদের গ্রামের সেই সাধক। মানুষও অকৃতজ্ঞ নয়, আজও লাভপুর বলতে আমরা যাদববাবুর লাভপুরকেই বুঝি। তাঁর উত্তরাধিকারীদের সঙ্গে পরবর্তীকালে গ্রামের সমস্ত লোকের বিরোধ বেধেছে। আসল বিরোধ সেই প্রতিষ্ঠার বিরোধ, সে বিরোধ জীবনের সর্বক্ষেত্রে

প্রসারিত হয়েছে, কিন্তু তবুও কেউ স্বর্গীয় যাদবলালবাবুকে ভুলে যায়নি, তাঁর স্মৃতির প্রতি বিন্দুমাত্র অশ্রদ্ধা প্রকাশ করেনি। যাদবলালবাবুর কীর্তি লাভপুরে অবিস্মরণীয়, তিনিই লাভপুরে নবযুগ-যজ্ঞ-প্রজ্বলনের সমিধ সংগ্রহ করেছিলেন, বেদী রচনা করেছিলেন, নৈবেদ্য সাজিয়েছিলেন। দীর্ঘাকৃতি, গৌরবর্ণ, নীলচক্ষু, হাস্যপ্রসন্ন মুখ, মিষ্ট কথা ; এ মানুষকে লক্ষের মধ্যে চেনা যায়। আমরা ছেলেবেলায় আমাদের চণ্ডীমণ্ডপে খেলা করতাম, তিনি তাঁর ভিতরবাড়ি থেকে তাঁর ঠাকুরবাড়ি, কাছারিবাড়িতে যেতেন ওই চণ্ডীমণ্ডপ হয়ে; প্রতিটি ছেলের সঙ্গে কথা বলে যেতেন। তিনি আমার কাছে অবিস্মরণীয়। তিনি লাভপুরে আবির্ভূত না হলে, এই বর্তমান রচনা কোনোদিনই রচিত হত না। আমি লিখতেই হয়তো শিখতাম না। লাভপুর অন্তত বিশ-ত্রিশ বৎসর পিছিয়ে থাকত।

তাঁর সঙ্গে আর একজন এসেছিলেন লাভপুরের সৌভাগ্যক্রমে। তিনি স্বর্গীয় রায় বাহাদুর অবিনাশচন্দ্র বন্দ্যোপাধ্যায়। যাদবলালবাবু তাঁর মেসোমশায় হতেন। দরিদ্রের সন্তান, অসাধারণ বুদ্ধি ও প্রতিভা দেখে যাদবলালবাবুই তাঁকে পড়তে সাহায্য করেছিলেন ; এম. এ. পাস করে আগ্রা কলেজে অধ্যাপনা করতেন ; যাদবলাল-বাবুর কীর্তি স্থাপনের প্রারম্ভেই তিনি লাভপুরে এলেন। নূতন কালের শিক্ষায় প্রদীপ্তদৃষ্টি শক্তিশালী মানুষ, নিষ্ঠাবান সাধক, জীবনে বিপুল আশা ও উৎসাহ। তিনি প্রাণপাত পরিশ্রমে যাদবলালবাবুর সকল কীর্তিকে সার্থক ও পূর্ণ করে তুললেন। পরবর্তীকালে সমগ্র বীরভূম তাঁর কর্মে কল্যাণ পেয়েছে। তাঁর সে কর্মের সূত্রপাত লাভপুরে। তিনি বিবাহও করেছিলেন লাভপুরে।

আজও স্মরণ করতে পারি, তাঁর গম্ভীর কণ্ঠস্বরে আমার বুকের ভিতরটা যেন গুরু গুরু শব্দে ধ্বনি তুলত। যখনই কালপরিবর্তনের কথা স্মরণ করি, তখনই আমার কল্পনানেত্রে আমি দেখতে পাই, লাভপুরের পশ্চিমদিকে গেরুয়া রঙের প্রান্তরে বেদী বাঁধা হয়েছে, সমিধ সংগৃহীত হয়েছে, নৈবেদ্য সাজানো রয়েছে। স্বর্গীয় যাদবলালবাবু স্নান করে পট্টবস্ত্র পরে হাত জোড় করে দাঁড়িয়ে আছেন, তিনিই যজমান ; যজ্ঞস্থলে বেদীর উপর উত্তরসাধকের বেশে স্থান গ্রহণ করেছেন অবিনাশবাবু। অদূরে দাঁড়িয়ে আছেন স্বর্গীয় অতুলশিববাবু, স্বর্গীয় নির্মলশিব-বাবু, শ্রীযুক্ত নিত্যগোপালবাবু, শ্রীযুক্ত কালীকিংকরবাবুরা দল বেঁধে ; ওঁদের পিছনে আমিও দাঁড়িয়ে আছি। স্বয়ং কাল-পুরোহিত।

যজ্ঞ প্রজ্বলিত হল। ঘৃতগন্ধে আকাশ-বাতাস ভরে উঠল। মন্ত্র উচ্চারিত হতে লাগল। সব পাল্টে যেতে শুরু হল। দ্রুত পাল্টে যেতে শুরু হল সব।

## বারো

আমার শৈশবকালের পটভূমিতে দেশের দ্রুত পরিবর্তন, সমাজের পটভূমিতে গ্রামের দ্রুত পরিবর্তনের উপরেও আমাদের পারিবারিক জীবনে এল মর্মান্তিক পরিবর্তন। আমার বয়স তখন আট বছর।) সে-কথা বলবার গ আমার ছেলেবেলার নিজের কথা কিছু বলে নেব। আমার মনে যে ঘটনাগুলি হয়ে রয়েছে সেইগুলির কথা। যে যে শৈশব-সাথীদের চোখ বুজলে আজও দেখতে পাই ত কথা। আগে বলব ঘটনার কথা।

আমার জীবনে প্রথমে সঙ্গী আসেনি, বন্ধু আসেনি, এসেছিল সঙ্গিনী, বান্ধবী। তার কথা আগে বলেছি। চারু আমার সম্পর্কে ভাইঝি, আমার থেকে বছর দেড়েক বড়। আমাদের বাড়িতে কোনো শিশু ছিল না, আমাদের সঙ্গে এক দেওয়ালে বাড়ি আমার জ্যাঠামশায়ের বাড়িতেও কোনো শিশু ছিল না। আমাদের বাড়ির দৌহিত্র-বংশের কন্যা চারুই ছিল আমাদের নিকটতম বাড়িতে আমার একমাত্র সমবয়সী। তার মা—আমার বউদিদি আমার মার চেয়ে বয়সে ছিলেন অনেক বড়। তবুও সে-কালের প্রথা অনুযায়ী—বয়সে ছোট শাশুড়ীকে প্রণাম করতেন, ভক্তি করতেন। সে ভক্তি ছিল স্বতস্ফূর্ত। তার কারণ অবশ্য আমার মায়ের ব্যক্তিত্ব এবং শক্তি। তাঁর কাছে আপনি মাথা নুয়ে পড়ত। তাঁরা সবাই ছিলেন আমার মায়ের গল্পের আসরের শ্রোতা।

চারু আমাকে পৃথিবীর অনেক কিছু চিনিয়েছে। বাড়ির আশপাশ থেকে গাছ তুলে এনে সিমেন্ট-বাঁধানো উঠানে বাগান করতাম, চারু আমায় গাছের নাম বলত। আমের আঁটি থেকে ভেঁপু তৈরি হয়, এ-কথা সে-ই আমাকে বলেছিল। কাগজের নৌকা করতে সে-ই আমাকে শিখিয়েছিল। পুতুল খেলতে শিখিয়েছিল।

চারু আমার অত্যাচার সহ্য করেছে অনেক। মেয়ে বলেই বোধ হয় বয়সে বড় এবং দৈহিক শক্তি বেশি থাকা সত্ত্বেও সে আমার প্রহার সহ্যই করত, কখনও আমার গায়ে হাত তোলেনি। একবার তার উপর চরম অত্যাচার করেছিলাম। এর আগে দেওঘর যাওয়ার কথা বলেছি। চারুর মাও পুত্রসন্তান কামনায় আমাদের সঙ্গে দেওঘর গিয়েছিলেন, সঙ্গে চারুও গিয়েছিল। চারুর কাকা—আমার আশুদাদা—তিনি সঙ্গে গিয়েছিলেন—তাঁর ছিল অম্লশূলের ব্যাধি। আশুদাদার স্ত্রী তাঁর জন্য ধর্না দিয়েছিলেন। আশুদাদা আমার প্রথম শিক্ষক। দেওঘরে হল হাতেখড়ি; সেই-খানেই তিনি শুরু করলেন আমাকে পড়ানো। আশুদাদা ছিলেন ছোটখাটো মানুষটি, মুখে ছিল ফ্রেঞ্চকাট দাড়ি। সাধারণ লোকের কাছে তিনি কেমন দেখতে ছিলেন জানি না, কিন্তু আমার স্মৃতিতে তিনি বড় সুন্দর মানুষ। ছোটখাটো মানুষ আশুদাদার ব্যক্তিত্ব ছিল অসাধারণ। আমার বাবা আমাদের অঞ্চলে ব্যক্তিত্বের জন্য, গম্ভীর প্রকৃতির জন্য খ্যাতনামা ছিলেন। আজও তাঁর নাম আমাদের গ্রামের আজকালকার

প্রবীণেরা করে থাকেন। আমার বাবার চেয়ে আশুদাদা বয়সে বড় থাকলেও সম্পর্কে ছিলেন ভাইপো, প্রতিষ্ঠায় ছিলেন অনেক ছোট। কিন্তু আশুদাদা বাবাকে অনেক সময় তিরস্কার করতেন। বিশেষ করে, জমিদার বংশের মর্যাদা রাখতে গিয়ে মামলা-মকদ্দমা করার ক্ষেত্রে বলতেন—কেন? মামলা কেন? যদি আপসে কথা বললে মিটে যায়, তবে মামলা কেন? আরও তিরস্কার করতেন যখন মধ্যে মধ্যে বাড়িতে তান্ত্রিক সন্ন্যাসীর দল এসে অতিথি হত। বাবা হাসিমুখে সহ্য করতেন আমার যত ভালোবাসা ছিল এই মানুষটির উপর, তত ভয় ছিল। এই আশুদাদাও গিয়েছিলেন দেওঘরে। পাণ্ডাদের মহল্লায় বেশ একটা বড় বাড়িতে বাসা হয়েছিল। কয়েকখানা ঘর পড়ে ছিল —তার মধ্যে একটাতে ছিল বোলতার চাক। একটা দ্বিপ্রহরে চারুর সঙ্গে সেই ঘরে প্রবেশ করে দুজনে বোলতাদের বিরুদ্ধে যুদ্ধ ঘোষণা করে দিলাম। ছোট ছোট ঢেলা সংগ্রহ করে এনেছিলাম পূর্ব থেকেই। ঢেলা ছুঁড়তে শুরু করলাম। ঢেলা লাগে না। তখন চারুই বললে—একটা লম্বা কিছু নিয়ে খোঁচা দিলে কি হয়?

কি যে হয় তা চারু কয়েক মিনিটের মধ্যেই উপলব্ধি করলে। লম্বা একটা কিছু —বোধ হয় ঘর ঝাড়বার জন্য একটা বাখারি-জাতীয় কিছু—বাড়িওয়ালারা বাড়িতেই রাখত—সেটা দিয়ে খুঁচিয়ে দিলাম। বোলতারা ভোঁ-ভোঁ ক'রে উড়ল—উড়ে তেড়ে এল। আমি বুঝে নিলাম কি হবে। সঙ্গে সঙ্গে ভোঁ-দৌড়—পিছনে অনুসরণ করছে বোলতা। আমি ঘর থেকে বেরিয়েই দরজাটা দিলাম টেনে। চারু চীৎকার করতে লাগল ঘরের মধ্যে। মর্মান্তিক আর্তনাদ। আর্তনাদ শুনে ওদিক থেকে আশুদাদা চীৎকার করে শাসন করলেন চারুকে, আমি আর দরজা খুলতে সময় পেলাম না, পালিয়ে এসে ঢুকলাম বাবার বিছানায়। চারু বোলতার কামড়ে ফুলে ঢোল হয়ে উঠেছিল। তবু সে আমার উপর রাগ করেনি। তবে চারুটা ছিল বুদ্ধিহীন, আশু-দাদা বলতেন—মাথামোটা। দুর্ভাগিনী চারু আজও বেঁচে আছে। ভাইদের সংসারে নিঃসন্তান চারু, জীবনের ভার বহন করে চলেছে। দুর্দান্ত মুখরা মেয়ে। আমি যখন দেশে যাই, তখন সর্বাগ্রে দেখা হয় চারুর সঙ্গে। চারুর ভাইয়েরা গ্রামের ভিতর থেকে সরে এসে স্টেশনের ধারে বাড়ি করেছে। আগে থেকে খবর জানা থাকলে চারু পথের উপরেই দাঁড়িয়ে থাকে নইলে আমার সাড়ায় বাড়ি থেকে বেরিয়ে এসে ছানি-পড়া চোখের মোটা কাচের চশমা আমার মুখের উপর তুলে আমায় দেখে বলে, এলেন? ওরে বাপ রে, বাপ রে, বাপ রে! এক যুগ পরে? বলে সেই পথের উপরেই ভূমিষ্ঠ হয়ে প্রণাম করে।

আমি বলি—ভালো আছিস তুই?

—ভালো? ভালো কি করে থাকব, বেঁচে রয়েছি যে! চারু হাসে। চারুর পরে এল বন্ধুরা। প্রথম বন্ধু কে তা ঠিক স্মরণ হচ্ছে না, দুজন প্রায় এক সঙ্গেই এসেছিল। একজন লক্ষ্মীনারায়ণ—অন্যজন প্রতুলকৃষ্ণ। ডাকনাম—নারাণ আর খোকা। শান্তশীল আর অশান্তশীল। একজন যত শান্ত, যত মধুর প্রকৃতি, অপরজন তত অশান্ত তত বিচিত্র দুষ্টবুদ্ধি। নারায়ণ স্বর্গীয় নির্মলশিববাবুর মেজ বোনের ছেলে, যাদবলালবাবুর দৌহিত্র, তার মা গ্রামের মেয়ে, আমার মায়ের

সমবয়সী, কিছু ছোট, সখী। তিনি ছেলেকে কোলে নিয়ে এলেন। নারাণের সঙ্গে আমার বন্ধুত্ব হয়ে গেল এক মুহূর্তে। আমার ছিল বিখ্যাত কার্তিক-গড়িয়ে মতি-লাল মিস্ত্রীর হাতের তৈরি দুটি কার্তিক ঠাকুর। একই হাতের তৈরি, কিন্তু একটি ছিল খারাপ। খুব তাড়াতাড়ি গড়া বলেই এমন হয়েছিল। মতি বোধ হয় বিরক্ত হয়ে গড়েছিল। আমিই দুটির নামকরণ করেছিলাম—বাবু-কার্তিক, আর পেয়াদা-কার্তিক। আমি ছিলাম দুই কার্তিকেরই মালিক, সুতরাং আমি অনুগ্রহ করে নিত্যই নারাণকে দিতাম পেয়াদা-কার্তিক। কোনো-কোনোদিন জেদ ধরত, আজ বাবু-কার্তিক নেবেই সে। আমি তখন বলতাম—তবে আমি খেলবই না। তারপর জানালার গরাদ ধরে জানালায় উঠে দেওয়ালের কুলুঙ্গিতে হাত পুরে বাইরে আনতাম আর আকাশে উড়িয়ে দিতাম কাল্পনিক পায়রা।

—এই—গিরে মদা—হুস—ধা!

গিরে মদা, অর্থাৎ গিরি নামক কোনো ব্যক্তির কাছ থেকে কেনা মদ্দাটা।

—এই—তিলে মাদী—হুস—ধা!

অর্থাৎ তিলের মতো অজস্র কালো বিন্দু আছে গায়ে যে মাদী পায়রাটার—সেইটা।

এ-সব নাম এবং এই পায়রা ওড়ানোর ভঙ্গি শিখেছিলাম আশুদাদার ভাইপো ষষ্ঠীর কাছে। যে ষষ্ঠী নির্মলশিববাবুর সমবয়সী, থিয়েটারপ্রসঙ্গে যার নাম এর

নারাণ অবশেষে পেয়াদা-কার্তিক নিয়েই খেলতে রাজী হত। এর পরে বয়স বাড়ার সঙ্গে সঙ্গে খেলার ধারা পাল্টাল। নারাণের সঙ্গে বন্ধুত্ব ক্ষীণ হল না। বোধ হয় তখন আট-দশ বছর বয়স, তখন থেকে একটা নূতন খেলা খেলতে শুরু করেছিলাম আমরা দুজনে। রামায়ণ খেলা। খেলাটা আমার আবিষ্কার। তখন রামায়ণ পড়েছি, তিন-চারবার তো নিশ্চয়। রামায়ণের কাহিনী কণ্ঠস্থ। এমন কি, বানর সেনাপতিদের সুগ্রীব-অঙ্গদ-নল-নীল-গয়-গবাক্ষ করে সমস্ত নাম—মহাবীর হনুমান তো বটেই, ওদিকে রাক্ষস সেনাপতি খর, দূষণ, ভস্মলোচন, অতিকায়, তরণীসেন—সব নাম মুখস্থ। আমাদের দেশে গেরুয়া রঙের খোয়াইয়ের মধ্যে অজস্র বিচিত্র আকারের বিচিত্র বর্ণের—লাল নীল সবুজ নুড়ি ছড়ানো। সেই নুড়ি কুড়িয়ে আনতাম পকেট এবং আঁচল ভর্তি করে। তার থেকে রঙ এবং আকার মিলিয়ে কোনোটিকে করতাম রাম, কোনোটিকে লক্ষ্মণ, কোনোটি হনুমান, কোনোটি রাবণ, কোনোটি কুম্ভকর্ণ, কোনোটি অতিকায়, কোনোটি মেঘনাদ। বারান্দায় খড়ি দিয়ে সেতুবন্ধ থেকে স্বর্ণলঙ্কা এঁকে দুইদিকে প্রস্তর বাহিনী সাজিয়ে রামলীলা হত। তালশিরের কাঠিতে সুতো বেঁধে হত ধনুক এবং কুঁচিকাটি ভেঙে করতাম তীর। সীতাহরণ থেকে সীতা-উদ্ধার পর্যন্ত এই খেলা চলত। বলা বাহুল্য, আমিই বেশির ভাগ নিতাম রামপক্ষ, নারাণকে নিতে হত রাবণপক্ষ। তাই নিত নারাণ। নারাণের চরিত্রের মধ্যে ছিল নির্মলশিববাবুর ওই মহৎ গুণের প্রতিফলন—অক্রোধ-গুণ। আরও গুণ তার ছিল—সে ছিল সত্যকারের সমাজ-কর্মী। প্রথম যৌবনে—

চরকা খদ্দর নিয়ে সংগঠনে সত্যকারের শক্তির পরিচয় দিয়েছিল। কিন্তু ওই এক পথে, যে পথে নির্মলশিববাবু হয়েছেন সাধন-ভ্রষ্ট, সেই পথে নারাণও হল সাধন-ভ্রষ্ট। সে-কথা থাক। বয়স বাড়ার সঙ্গে সঙ্গে চোদ্দ-পনরো বছর বয়সে—আবার খেললাম নূতন খেলা। তখন আমরা দুই দলের দুই নেতা। আমরা যুদ্ধ করলাম। ওই যুদ্ধের খানিকটা ছাপ আছে 'ধাত্রী দেবতার' প্রথমে।

তারপর বয়স বাড়ল। বন্ধুত্ব বিচিত্রভাবে পরিণত হল সম্পর্কে। সে হল আমার ভগ্নিপতি—আমি হলাম তার ভগ্নীপতি। কিন্তু দুজনের জীবনপথ ধীরে ধীরে সরতে শুরু করছে তখন। বলতে ভুলেছি সাহিত্যচর্চা, তাও শুরু করেছিলাম দুজনে একসঙ্গে। নিত্যগোপালবাবুর কবিতা লেখা দেখে আমরাও কবিতা রচনা করলাম—

"শারদীয়া পূজা যত নিকট আইল
তত সব লোকদের আনন্দ বাড়িল।"

আর এরই মধ্যে এল প্রতুলকৃষ্ণ—খোকা।

চারুর জ্ঞাতি-ভাই খোকা। নিত্যগোপালবাবুর আপন খুড়তুত ভাই। আমরা ইস্কুলে এক ক্লাসে ভর্তি হলাম। খোকা, আমি আর শিবকৃষ্ণ—তিনজন ছাত্র ক্লাসে। খোকা প্রথমবার হল ফার্স্ট, হয়ে ডবল প্রমোশন নিলে। আমি সেকেণ্ড, ক্লাস প্রমোশন পেলাম। শিবকৃষ্ণ থার্ড, ফেল হল। কিছুদিন পর খোকাকে একদা দেখলাম, গ্রীষ্মের দ্বিপ্রহরে আমাদের ঠাকুরবাড়িতে ঘুরছে। আমাকে ডাকলে। আমি গেলাম। অনেক কথা হল। সে সমস্তই হল কেমন করে নির্মলশিববাবু-নিত্যগোপালবাবুর মতো ফ্যাশনেব্‌ল্ হওয়া যায়। খোকা বললে—ওরা দাড়ি কামায়। ওরা ছ-আনা দশ আনা চুল কাটে। তাই এমন সুন্দর দেখায়। সে বের করলে একটা কাঁচি, এবং প্রস্তাব করলে সে আমার চুল কাটবে—আমায় কামিয়ে দেবে, আমি করব তার ক্ষৌরকর্ম। সে প্রথমেই আমার মাথার পিছনে চালালে কাঁচি। তারপর বললে, ঠিক হয়েছে। এইবার দাড়ি। কিন্তু দাড়ি তো নেই, কি কামাবে? অথচ না কামালে চলবে না। অতএব ভুরুর উপর চালালে কাঁচি। তারপর আমি ধরলাম কাঁচি। কয়েক মুহূর্ত পরে যথাসাধ্য সুন্দর করে তাকে ছেড়ে দিলাম।

মা পিসিমা মুখ দেখে অবাকবিস্ময়ে চেয়ে ছিলেন।

খোকার কথা অনেক।

## তেরো

খোকার কথা অনেক।

আমার চেয়ে দেড় বছরের বড়; হিলহিলে লম্বা। কথায় কথায় ফিক্-ফিক্ করে হাসত। দারুণ দুঃখেও তার সে হাসি বন্ধ হত না। মায়ের একমাত্র সন্তান। প্রকাণ্ড একটি পরিবারের মধ্যে বড় হয়ে উঠেছে। খোকার বাপ-খুড়োরা ছয় ভাই। সে-আমলের নিয়ম অনুযায়ী খোকার মা-খুড়ি-জেঠীদের আসল নাম কেউ জানে না।

বউরা বাড়িতে পদার্পণ করবামাত্র নামকরণ হত—মতি-বউ, যুঁই-বউ, বেলি-বউ, শরৎ-বউ, মানিক-বউ, রানী-বউ, সৌরভ-বউ ইত্যাদি। বউদের নামের মধ্যে মূল্য এবং সৌন্দর্য দুই বোধেরই পরিচয় চোখে পড়বে। সমাদর যেখানে বেশি সেখানে মানিক-বউ নাম পেতেন বউ-মানিক, রানী-বউ হতেন বউ-রানী। খোকার মায়ের নাম ছিল—যুঁই-বউ, লোকে ডাকত যুহি-বউ বলে। অতি শান্ত সরল মিষ্ট প্রকৃতির ছোটখাটো মানুষ ছিলেন, গায়ের রঙ ছিল কাঁচা সোনার মতো। অল্পবয়সে বিধবা হয়েছিলেন। শুধু তাই নয়, সে বৈধব্যের আঘাত যেমন আকস্মিক তেমনি প্রচণ্ড ; ছোট দেওরের বিবাহে গেল তাঁর বড় ছেলে, খোকার দাদা অতুল, আর ফিরল না, কলেরায় মারা গেল। সেখান থেকে ফিরেই তিন দিন কি চার দিনের দিন মারা গেলেন স্বামী। কয়েকটা দিনের মধ্যে বাড়ির আনন্দ-আয়োজনের আসরে যুহি-বউদি একসঙ্গে হারালেন স্বামী পুত্র। যুহি-বউদি মারা গেছেন গত বৎসর ১৩৫৬ সালে। খোকার উপর তাঁর প্রত্যাশা কতখানি ছিল তা বুঝতে পারিনি, কখনও কোনো উৎকণ্ঠা প্রকাশ করতে দেখিনি। খোকা কলকাতাতেই থাকে। আমি কলকাতা থেকে গেলে বউদির সঙ্গে দেখা হত ; কিন্তু কখনও প্রশ্ন করেননি—খোকার সঙ্গে দেখা-টেখা হয়নি ভাই? এর একটা কারণ আমার মনে হয়, এই সংসারটির সে-আমলের অস্বাভাবিক অতি কঠোর ব্যবস্থার ফল। এরই জন্যে খোকা জীবনে হয়েছে অকৃতকার্য—ব্যর্থ। নিত্যগোপালবাবুর নাম পূর্বে করেছি—তিনি এই বাড়ির জ্যেষ্ঠ সন্তান, ভগবানের অজস্র প্রসাদ নিয়ে জন্মগ্রহণ করেছিলেন, দুর্লভ রূপ, দুর্লভ মধুর কণ্ঠস্বর, তেমনি ক্ষুরধার বুদ্ধি, স্মৃতিশক্তি ; বলেছি তো অজস্র প্রসাদ। সংসারের এই কঠোর ব্যবস্থার ফল তাঁর জীবনের ব্যর্থতার অন্যতম কারণ। অন্তঃপুরে খোকার কুণ্ডলিনী পিসিমা ছিলেন সর্বময়ী কর্ত্রী, বাইরে কর্তা ছিলেন ওঁদের সেজকাকা। একজন জ্বলন্ত চুল্লী, অপরজন উত্তপ্ত কটাহ। ষোলো-সতেরো বয়স যখন নিত্যগোপালবাবুর—যখন তিনি এণ্ট্রান্স পরীক্ষা দেবেন তখনও বেত্রাঘাতে তাঁর পিঠ জর্জরিত করে দিয়েছেন সেজকাকা। তাঁর প্রচণ্ড শাসনের অন্তরালে ছিল এমন উচ্চাশা, যা মানুষকে পুড়িয়ে ছারখার করে দেয়। সম্ভবত, সম্ভবত কেন—নিশ্চয়ই, তার উগ্র উচ্চাশা ছিল এই যে, তাঁদের বাড়ির ছেলেরা প্রত্যেকেই হবে স্কুলের পরীক্ষায় প্রথম, মাইনরের পর থেকে এন্ট্রান্স, এফ. এ., বি· এ·, এম· এ-তে বৃত্তি পাবে, প্রথম হবে, পরিশেষে হবে ম্যাজিস্ট্রেট অথবা জজ। এই গ্রামের অপর যে সকল পরিবারের মাথা তাঁদের পরিবারের মাথা থেকে উঁচু হয়ে আছে, সেগুলিকে অবনত করে দেবে। তাঁর সকল শাসন ছিল—গ্রাম্য ঈর্ষ্যা-বিদ্বেষের উত্তাপে উত্তপ্ত। সে-আমল; দৃষ্টি একমাত্র আবদ্ধ ছিল সরকারী চাকরির প্রতি। নইলে নিত্যগোপালবাবুর প্রতিভার বিকাশে তাঁর সে আকাঙ্ক্ষা পূর্ণ হতে পারত। থাক। খোকার কথা বলি। খোকারও ছিল মিষ্ট কণ্ঠস্বর এবং তার বুদ্ধিও ছিল তীক্ষ্ন; সে আর কিছু পারুক-না-পারুক, পরীক্ষা পাস করে বি. এ. ডিগ্রি নিয়ে কোনো বড় অপিসের হেডক্লার্কও হতে পারত। কিন্তু সেজ-কাকার শুভ কামনার উগ্রতা সে সহ্য করতে পারলে না। ক্লাসে সে ফার্স্ট হতেই সেজকাকা হেড মাস্টারকে ধরে তাকে ডবল প্রমোশন দেওয়ালেন। খোকা পড়ত

আমার সঙ্গে, আমাকে পিছনে ফেলে উপর চলে গেল—সেজকাকার উগ্র উচ্চাশা সেদিন পরিতৃপ্ত হয়েছিল সাময়িকভাবে। তারপর অন্তরালে যা ঘটে গেল—সে দেখবার দৃষ্টিও তাঁর ছিল না, অবকাশও ছিল না। বেচারা শিশু হাঁটুজলে সাঁতারে পারঙ্গমতা দেখিয়েছে বলে তাকে অগাধ জলে ঠেলে দিয়ে পাড়ের উপর দাঁড়িয়ে প্রতীক্ষা করে রইলেন—মধ্যসমুদ্র থেকে তুলে আনুক সহস্রদল পদ্মটি, যার মধ্যে ঘুমিয়ে আছেন কমলালয়া লক্ষ্মী। প্রথম ভাগ পড়ে (সত্যসত্যই প্রথম ভাগ, পাঠ্য-বইয়ের নাম ছিল শিশুপাঠ—প্রথম ও দ্বিতীয় ভাগ সংক্ষিপ্ত করে সে এক বিচিত্র বই) ফার্স্ট হয়েছে বলে খোকাকে ঠেলে উঁচুতে তুলে দ্বিতীয় ভাগ বাদ দিয়ে—তার সামনে প্রায় ধরে দেওয়া হল চারুপাঠ। খোকা বেচারা—চারুপাঠে ভীমভীষণ ঝঞ্চাতাড়িত 'উত্তাল তরঙ্গমালা বিক্ষুব্ধ অর্ণববক্ষে' পড়ে গিয়ে ডুবে গেল অর্ণবজলে, অথবা উত্তাল তরঙ্গমালায় তাড়িত হয়ে ঊষর বালুবেলায় নিক্ষিপ্ত হল যে বেলাভূমে—মুক্তা তো দূরের কথা, ঝিনুক শামুকের একটা কুচি পর্যন্তও নাই। পালাতে লাগল খোকা। বাড়িতে পড়তে বসে পালাতে লাগল, স্কুলে ক্লাশ থেকে পালাতে লাগল, মিথ্যা কথা বলতে শিখল বাধ্য হয়ে, ছেলেমানুষ অপটুভাবে মিথ্যে বলত। প্রথম প্রথম পালাবার স্থান আবিষ্কার করলে—'পেমনো' নামক এক গন্ধবণিকনন্দন বন্ধুর বাড়িতে। বসে থাকত, তামাক খেত। ক্রমে সে-স্থানের সন্ধান জানাজানি হতেই যত্র-তত্র ধাবমান হল।

অনেক দিন পরের একটা ঘটনার কথা বলছি। তখন আমার ফার্স্ট ক্লাস। খোকা তখনও ফোর্থ ক্লাসে। সেই বোধ হয় স্কুলে শেষ বৎসর খোকার। আমার ক্লাস থেকে বেরিয়ে আমি লাইব্রেরির দিকে যাচ্ছি : বড় হলের মধ্য দিয়ে পথ : হলে দুটো ক্লাস বসে পাশাপাশি—ফোর্থ ক্লাস আর থার্ড ক্লাস। ফোর্থ ক্লাসে পড়াচ্ছিলেন আমাদের সেকেণ্ড মাস্টারমশাই ননীবাবু, তিনি আমায় দেখেই হঠাৎ বললেন—এই হয়েছে। শোন তো তারাশঙ্কর।

দেখলাম, খোকা দাঁড়িয়ে মুচকি মুচকি হাসছে। বইয়ের আড়াল দিয়ে অবশ্য। সেকেণ্ড মাস্টার বললেন, শ্রীমান প্রতুলকৃষ্ণের বাড়ি তো তোমাদের পাশেই। এক খিড়কির ঘাটেই তো আচরণ তোমাদের। বলতে পার—শ্রীমান প্রতুলের মা নাকি কাল খিড়কির ঘাটে পা পিছলে পড়ে অজ্ঞান হয়ে গিয়েছিলেন?

কি বলব ভেবে পেলাম না। এমন কোনো সংবাদও শুনিনি, তার উপর আজই তাঁকে বকতে শুনেছি। খোকাকেই বকছিলেন।

আমি বিব্রত হলাম, কিন্তু খোকা হেসেই চলল সমানে।

মাস্টার মশাই বললেন, অতঃপর আজ তোমাদের বাউরীপাড়ায় একটা নাকি দাঙ্গা হয়ে গেছে?

দাঙ্গা হয়েছে কি না জানি না, তবে বাউরীপাড়ায় ঝগড়া তো লেগেই থাকে, আজ সকালেও গোলমাল একটা শুনেছি। হঠাৎ প্রতুল বলে উঠল, এই ডাক্তারবাবুকে শুধান না স্যার। বাঁকা বাউরী আর নন্দ বাউরীর শালার মধ্যে ঝগড়ায় লাঠালাঠিতে নন্দর মাথাটা দু-ফাঁক হয়ে গিয়েছে কি না? বলুন না ডাক্তারবাবু?

ডাক্তারবাবু স্কুলে কোনো প্রয়োজনে এসে হলে মাত্র প্রবেশ করেছেন। হেসে

ডাক্তারবাবু বললেন, দু-ফাঁক ঠিক নয়, তবে কেটে খানিকটা গিয়েছে। খোকাই নিয়ে এসেছিল তাকে ডাক্তারখানায়। কিন্তু সে-কথা এখানে কেন? কি ব্যাপার?

মাস্টার বললেন, আমি পরশু শ্রীমান প্রতুলকে আলটিমেটাম দিয়েছি যে, বেতন নিয়মিত দিলেই যে তুমি এই ক্লাসের বেঞ্চিতে বসতে পাবে, তা পাবে না। হয় পড়া-শুনা কর, নয় স্কুল ছাড়। পাক্কা উচ্ছেদের নোটিশ। কি প্রতুল, বল, কথা ঠিক কি না?

খোকার নাকের নিচের অংশটা খোলা বইটায় ঢাকা, উপরের অংশটা দেখা যাচ্ছিল, সে ঘাড় নেড়ে জানালে—হ্যাঁ, কথা ঠিক।

খোলা বইয়ের আড়ালের অন্ধকারে ঠোঁটের উপর মুচকি হাসি ঘন ঘন খেলে যাচ্ছিল, সে সত্য অন্ধকার ঘরে শব্দ তুলে ছোট্ট ইঁদুরের ছুটে বেড়ানোর মতো শব্দের ইঙ্গিতেই আত্মপ্রকাশ করছিল। খোকার মুখের আড়াল দেওয়া বইয়ের ভিতর থেকে শব্দ উঠছিল খুক্-খুক্-খুক্। মাস্টার মশায় বললেন, কিন্তু কাল পড়া জিজ্ঞাসা করতেই, ঠিক এমনিভাবে বইয়ে মুখ ঢেকে দাঁড়াল এবং কড়িকাঠের দিকে চেয়ে দাঁড়িয়ে রইল। অবশেষে বললে- কাল খিড়কির ঘাটে পড়ে গিয়ে ওর মা সাংঘাতিক আঘাত পেয়েছেন—শয্যাশায়ী হয়ে রয়েছেন, তাঁর সেবা করতে গিয়ে পড়া করবার অবকাশ পায়নি। মাতৃভক্তি, মাতৃসেবার পুরস্কার দিতে না পারি, তিরস্কার কি করে করি? কাল সন্তুষ্ট মনে মার্জনাই করেছিলাম। আজ জিজ্ঞাসা করলাম পড়া, আজও ঠিক কালকের অবস্থা—দেখুন না, বইয়ে মুখ ঢেকে দাঁড়িয়ে রয়েছে। আজ বলছে-- বাউরীপাড়ায় ভীষণ দাঙ্গা বেধেছিল কোনো এক বাউরী-বধূকে নিয়ে : দুই বীর-পুঙ্গবে দ্বন্দ্বযুদ্ধ, সে যুদ্ধ থেকে কেউ তাদের নিবৃত্ত করতে পারেনি—অগত্যা ওকেই যেতে হয়েছিল রণাঙ্গনে। যুধ্যমান দুই বীরের উদ্যত মহাস্ত্রের মধ্যস্থলে উপবীতধারী দেবতার মতো দাঁড়িয়ে ওকে বলতে হয়েছে—ক্ষান্ত হও। নতুবা ভস্ম করে দেব। তবে তারা ক্ষান্ত হয়েছে। কিন্তু ওখানেই শেষ নয়, বিচার করতে হয়েছে – এই কন্যাটি কার প্রাপ্য—

খোকা বললে, তারপর নন্দার শালার মাথা ফেটেছিল, তাকে–

ডাক্তার বললে, হ্যাঁ, তাকে আমার কাছে এনেছিল। একটু টিংচার আইডিন দিয়ে বেঁধে দিলাম।

মাস্টার মশায় বললেন, তবে আজও তোমার মার্জনা। জনসেবার পুরস্কার দিতে না পারি, তিরস্কার করব কি করে? বস প্রতুলচন্দ্র। যাক, আগে তার গোড়ার কথা বলি।

প্রতুল ডবল প্রমোশন নিয়ে পরের বারে ফেল হল পরীক্ষায়। প্রতুলের সেজ-কাকা যত চটলেন প্রতুলের উপর, তত চটলেন পরীক্ষকদের উপর। তিনি রেগে ইস্কুলে গেলেন এবং রাগারাগি করে প্রতুলকে প্রমোশন দেওয়ালেন, এবং আমাদের বাড়িতে আমার গৃহশিক্ষকের কাছে পড়ার ব্যবস্থা করে দিলেন। কিন্তু তখন তার শিশুমন অরণ্যবহ্নির উত্তাপে আতঙ্কিত কুরঙ্গশিশুর মতো পলায়নপর। জীবনে সে আতঙ্ক ব্যাধির মতো পেয়ে বসেছে। সে একমাত্র পথ আবিষ্কার করেছে—পলায়ন।

সে পালাতে চায়, ছুটে পালায়, জ্ঞানরাজ্য সমাদর করে ডাকলেও সে কর্ণপাত করে না। নিত্য সন্ধ্যায় সে পড়তে আসত। আমার গৃহশিক্ষক ব্রজেন্দ্র মণ্ডল মহাশয় দুর্বলদেহ মানুষ ছিলেন। তার উপর ছিল তাঁর নিতান্ত অল্পবয়স। অতি সৎপ্রকৃতির আন্তরিকতাপূর্ণ মানুষ ছিলেন, স্কুলে পড়াতেন কঠিন পরিশ্রম করে। পড়ানোর সূচীর মধ্যে তাঁর কাজ ছিল—ড্রিল শেখানো। প্রায় দু-ঘণ্টা—দুটো থেকে চারটে—নিজে ড্রিল করে দেখিয়ে ড্রিল শেখাতেন। স্কুল থেকে ফিরতেন একেবারে ক্লান্ত হয়ে। সন্ধ্যায় পড়াতে বসে পড়াগুলি দেখিয়ে বুঝিয়ে দিয়ে তিনি প্রায়ই ঘুমিয়ে পড়তেন। যেমন তাঁর নাক ডাকা শুরু হত, অমনি খোকা পড়া বন্ধ করত। দু-মিনিট—তিন মিনিট—পাঁচ মিনিট অন্তর পড়া বন্ধ করত, এক মিনিট দু-মিনিট তিন মিনিট নীরব থাকত আবার শুরু করত—মনোহর ইক্ষুদণ্ড, মনোহর ইক্ষুদণ্ড, মনোহর ইক্ষুদণ্ড। তারপর হঠাৎ আমার হাতখানা চেপে ধরত ; আমি মুখ তুলে চাইলেই ফিক্ করে হেসে ফিসফিস করে বলত—আমি চললাম। ভ্রূ কুঞ্চিত করে মাথা নেড়ে ইঙ্গিতে প্রশ্ন করতাম আমি—কোথায়? বা কেন?

সে বলত, বাড়ি।

আমি পড়তে পড়তেই আঙুল দেখিয়ে দিতাম মাস্টারের দিকে।

সে বলত, বলো তার মা ডাকছিল।

খোকাদের বাড়ি এবং আমাদের বৈঠকখানাবাড়ি সামনাসামনি, মাঝখানে হয়তো দশ ফুট চওড়া একটা গ্রাম্য রাস্তা। ওদের বাড়ির কথাবার্তা আমাদের এখান থেকে স্পষ্ট শোনা যেত। ওই কথা বলেই খোকা বই বগলে নিয়ে অন্ধকার রাস্তায় আমাদের বৈঠকখানার উঁচু দাওয়া থেকে ঝপ করে লাফিয়ে পড়ত। সিঁড়ি বেয়ে নামবার বিলম্ব তার সইত না। মিনিট দুয়েক পরেই শোনা যেত খোকার পিসিমার উচ্চ কণ্ঠের কথা—এরই মধ্যে তোর পড়া হয়ে গেল খোকা?

এর উত্তরে খোকা কি বলত শোনা যেত না। কিন্তু ওর পিসিমার কথা শোনা যেত—ভাত খেতে চলে গেল? এই তো সন্ধ্যে। এরই মধ্যে ভাত খেতে গেল?

এবার খোকার কথা শোনা যেত। সে এবার উচ্চকণ্ঠেই জবাব দিত, না? গেল না? মাস্টার সন্ধ্যে বেলাতেই খেয়ে নেয়। ভূতের ভয় মাস্টারের। ওর নাম বু-বু মাস্টার, তা জান না—না কি? আমি হঠাৎ চমকে উঠতাম মাস্টার মশায়ের ডাকে—পড়্। তুই নিজে পড়্।

মাস্টার জেগে উঠেছেন ইতিমধ্যে। সম্ভবত খোকার পিসিমা'র উচ্চ কণ্ঠস্বরেই জেগে উঠতেন, এবং নিজের 'বু-বু মাস্টার' নাম শুনে লজ্জা পেতেন। তার প্রতিক্রিয়ায় ক্রুদ্ধ হতেন।

খোকার পিসিমা বলতেন, এই খানিকক্ষণ পড়ানোর জন্যে মাসে দু-দুটো টাকা? বলছি আমি সাতনকে। এ যে গালে চড় মেরে টাকা নেওয়া!

তিনি বকেই যেতেন।

এদিকে ক্রোধ মাস্টারের মনে খোঁচা-খাওয়া সাপের গর্তে ঘুরপাক খাওয়ার মতো ঘুরপাক খেত।

এ লজ্জা তিনি রাখবেন কোথায়! ছাত্রকে না পড়িয়ে তিনি ফাঁকি দিয়ে টাকা নিয়ে থাকেন! বু-বু মাস্টার নামের লজ্জাও লঘু হয়ে যেত।

অথচ এ নামটায় তাঁর ছিল অপরিসীম লজ্জা। আমাদের বাড়ির ঠাকুর তরুণ ক্ষুদিরাম নিষ্ঠুর কৌতুক করে মাস্টারকে ভয় দেখিয়েছিল। ঠাকুর ক্ষুদিরাম মাস্টার মশায়ের চেয়েও অল্পবয়সী ছিল। মাস্টারের বয়স ছিল কুড়ি-বাইশ, ক্ষুদিরামের ছিল সতেরো-আঠারো। আমাদের বৈঠকখানা থেকে ভিতর-বাড়ি যেতে একটি দীর্ঘ গলিপথ অতিক্রম করতে হয়। দু-পাশেই আমাদের নিজেদের লোকের বাড়ি-ঘর। আমার জ্যেঠামশায় পেয়েছিলেন আমাদের পুরানো বাড়ি, সে-বাড়ির অনেক অপবাদ। একটা পুরানো ডুমুর গাছ গলির মাথায় ছত্রছায়া মেলে থাকত। সেখানে নাকি কেউ থাকতেন, মধ্যে মধ্যে দুটো পা ঝুলতে দেখা যেত—চকিতের মতো ; এই বাড়িতেই ছিল একটা শিউলীগাছ, সেখানেও কেউ থাকতেন নাকি—তাঁর মাথা ন্যাড়া, পায়ে খড়ম। তিনিও মধ্যে মধ্যে দেখা দিতেন, এবং তিনি দেখা দিলেই নাকি আমাদের পরিবারের মধ্যে কাউকে যেতে হত। এই ভৌতিক গৌরব বা অপবাদগ্রস্ত গলি নিয়েই হোক বা অন্য কোনো হেতু হতেই হোক, মাস্টার মশায় ক্ষুদিরামের ভূত সম্পর্কীয় কুসংস্কার দূর করতে চেয়েছিলেন। অনেক নজীর দেখিয়েছিলেন, বিজ্ঞান-বাদ বুঝাতে চেয়েছিলেন, সায়েবদের দোহাই পেড়েছিলেন এবং ক্ষুদিরামকে নির্বাক করে দিয়েছিলেন। ক্ষুদিরাম তখন নির্বাক হয়ে সেই রাত্রে মাস্টার মশায় যখন খাওয়া-দাওয়া সেরে আমাদের বাড়ির ভিতর থেকে একাকী বৈঠকখানায় আসছেন, (সুকৌশলে ক্ষুদিরাম সেদিন মাস্টারকে একাই ফেলেছিল) তখন হঠাৎ ওই গলির মধ্যে এক স্থানে ঝরঝর শব্দ তুলে এক রাশি কিছু বর্ষণ হয়ে গেল। সম্মুখেই ডুমুরতলা, তার ওদিকে শিউলীবৃক্ষ। মাস্টার মশায়ের রামকবচ—অভয়মন্ত্র বইয়ের মধ্যে আছে, বই তখন সঙ্গে নেই। কাজেই তিনি বু-বু-বু-বু শব্দ করে আমাদের বাড়ির মধ্যেই ফের দৌড়ে গিয়ে পড়ে গেলেন। শব্দটা তিনি প্রাণ খুলেই করেছিলেন, পাড়ার লোকে শুনেছিল ; কাজেই ও-নামটা সেই দিন সেই ক্ষণেই করণ করে দিলে লোকে। মর্মান্তিক লজ্জা সেই জন্যে। এ লজ্জাও তাঁর কাছে লঘু হয়ে যেত। টাকা নিয়ে ছাত্রকে পড়াতে তিনি ফাঁকি দেন! চোখ ফেটে তাঁর জল আসত। হতভাগ্য শিশুর মনের দুঃখ বুঝে ওঠা সহজ নয়, সে-আমলে এ দিকটায় বুঝবার মতো আলোকপাতও হয়নি ; কিন্তু শিশুর প্রতি করুণা-মমতা মানুষের অন্তরের সহজাত বৃত্তি, জৈব প্রবৃত্তির মতো। অনেক ক্ষেত্রে শিশুকে হরণ করে পশু তাকে হত্যার পরিবর্তে পালন করেছে। মাস্টার মশায় হৃদয়বান মানুষ ছিলেন, তবুও পরদিন সন্ধ্যায় পড়তে এলেই তাকে ধরতেন চুলের মুঠোয় চেপে। তারপর নির্মম প্রহার। কী কান্নাই কাঁদত প্রতুল! কিন্তু মাস্টার তাকে ছেড়ে দেবার কিছুক্ষণ পরেই সে চোখ মুছতে মুছতে আমার দিকে তাকিয়ে ফিক্ করে হেসে ফেলত। আমি তাকে বলতাম, আমি বলিনি রে। মাস্টার মশাই নিজেই শুনেছে।

সে ঘাড় নাড়ত—ঠিক, ঠিক। তুমি বল নাই সে আমি জানি।

দু-চার দিন আমিও বলে দিয়েছি। যে-দিন ছুটি নেওয়ার ইচ্ছা হত, অথচ

খোকার পিসিমা ওদিকে কোনো গোল তুলতেন না সেই দিন সে-দিন আমাকেই তুলতে হত সাড়া। ডাকতাম—মাশ-শাই —অর্থাৎ মাস্টার মশাই! স্যার! এদিকে টেনে নিতাম অঙ্কের খাতা।

—হুঁ!

—এটা হল কি না দেখুন।

—কি, পড়।

—অঙ্ক স্যার।

—এখন অঙ্ক নিয়ে বসলি কেন? উঠে বসতেন মাশ-শাই। নর্মাল ত্রৈবার্ষিক পাস ব্রজেন্দ্র পণ্ডিত অঙ্কশাস্ত্রে সত্যকার পণ্ডিত ছিলেন। কলেজ-ক্লাসের গণিতশাস্ত্র নিয়ে আপন মনেই কষে যেতেন। সে যে তাঁর কী আনন্দ, আমি তা ভুলব না। আবার কবিতাও লিখতেন, মস্ত খাতায় কবিতার পর কবিতা লিখে যেতেন। তিনি আজ নেই, কিন্তু কবিতার খাতার স্তূপ আছে। নাটকও লিখেছিলেন তিনি। সে-কথা থাক। খোকার কথাই বলি। জেগে উঠে বসে অঙ্ক দেখে বলতেন, কুড়কুড়ির ছা, ভুরভুরির মা, কষেছ তো ঠিক। বাঃ বাঃ! ওই বিচিত্র শব্দ দুটি তাঁর আবিষ্কার, ওর অর্থ তিনিই জানতেন। আমি যেটুকু বুঝতাম, সেটুকু মাস্টার মশায়ের স্নেহের সমাদর। মাস্টার এর পর লক্ষ্য করতেন খোকা নেই।

—খোকা? পালিয়েছে?

—হ্যাঁ স্যার। বললে, জিজ্ঞাসা করলে বলিস, মা ডাকছিল।

—হুঁ।

এর পরই বলতাম—আমিও যাই স্যার।

—ওই ছোঁড়াই তোর লেখাপড়া হতে দেবে না। চল্।

তার পরদিন আবার খোকাকে সৎপথে পরিচালনা করবার চেষ্টা করতেন। এ দিনের প্রহার তত নির্মম হত না। খোকা কাঁদত। আমার সঙ্গে কথা বলত না। কাঁদতে কাঁদতেই পড়ত। আমি মধ্যে মধ্যে তীর্যক দৃষ্টিতে তাকাতাম, সেও তাকাত। একবার—দুবার—তিনবারের বার খোকা ফিক্ করে হেসে ফেলত।

এই সময়টুকুর বাইরে খোকার সঙ্গে আমার কোনও সঙ্গ ছিল না। তার জীবন যেখানে মুক্তির অবকাশ পেয়েছে, সেইখানেই সে গিয়েছে। বাড়ি ঘর সমাজ থেকে ছুটে পালিয়ে গিয়েছে, নিচের স্তর থেকে আরও নিচের স্তরে গিয়েছে। সে যেন খুঁজত অন্ধকার। যে অন্ধকারে মানুষ শৃঙ্খলা-শাসন-লজ্জা—সমস্ত কিছু থেকে মুক্ত। সেখানে সে ছুটত বুনো কালো ঘোড়ার মতো। গ্রীষ্মের ছুটিতে খোকা গামছা কাঁধে বের হল স্নান করতে। গিয়ে উঠল আমবাগানে। কাঁচা আম খেয়ে কামড়ে ছড়িয়ে দাঁত টকে গেলে উঠত তালগাছে। তাল কেটে খেয়ে জলে নেমে—পুকুরের পাঁক ঘুলিয়ে বাড়ি ফিরত প্রায় তৃতীয় প্রহরে। তখন ভাত খেলেও চলে, না-খেলেও চলে! সেজকাকা তখন ঘুমিয়েছেন। বাড়ির সবাই তখন ঘুমিয়েছেন। জেগে আছেন শুধু তার মা। এর পর হঠাৎ খোকা পেটের যন্ত্রণায় অধীর হয়ে চিৎকার করত। তারপর ভেদবমি। এই ভেদবমি তিনবার কলেরার পর্যায়ে উঠেছে।

আম জাম তাল এ-সবের সময় পার হয়ে গেলে খোকা ছুটত বিচিত্র আঁকাবাঁকা পথে। সমস্ত কথা ভুলে গিয়েছি। দু-বারের কথা বলছি। একবার হঠাৎ দেখি, খোকা থিয়েটারের স্টেজের ভিতর থেকে উঁকি মারছে। তখন পাকা স্টেজ হয়েছে। সামনেটা চট দিয়ে ঢাকা থাকে। সেই চটের একটা বড় ছিদ্র দিয়ে খোকার মুণ্ডটা বেরিয়েছে। সে মুণ্ডটা দুলিয়ে ডাকলে। লোভ সামলাতে পারলাম না। সে বললে, পিছনের জানালা দিয়ে এস। পিছন দিকে গিয়ে দেখলাম, জানালার একটা শিক নেই। শিকটা খোকা ছাড়িয়েছিল কি না খোকাই জানে। অন্যে ছাড়িয়ে থাকলে সেটা খোকার চোখ এড়ায়নি। জীবনের যে-দিকটা পিছনের দিক, যে-দিকটায় জমে থাকে আবর্জনা, ভাঙা খোলা—সে-দিকটার খবর ছিল খোকার নখদর্পণে। ওর চোখে পড়তই। আমি যখন ওদিক দিয়ে ঘুরে গিয়ে ভিতরে ঢুকলাম, তখন সে এরই মধ্যেই সেজেগুজে বসে আছে। মাথায় সখীর পরচুলো—একটা বেণীওয়ালা চুল পরে দেওয়ালে ঝুলানো একখানা আয়নায় মুখ দেখছে আর ফিক্ ফিক্ করে হাসছে, বললে, কেমন লাগছে বল তো?

আমারও সে-দিন ভালো লেগেছিল। আমিও পরলাম একটা পরচুল। আয়নায় মুখ দেখলাম। খোকা বললে, বিল্বমঙ্গলে আমি সাজব পাগলিনী, তুমি সাজবে চিন্তামণি। হোক?

আমি ঘাড় নেড়ে সম্মতি দিলাম, মুখে বললাম, হ্যাঁ।

—দস্তখচংবাবুর চেয়ে আমি ভালো পার্ট করব। দেখো তুমি। বলেই সে গানও এক কলি গাইলে—কেমন মা তা কে জানে?

দস্তখচংবাবু হল নিত্যগোপালবাবুর সে-আমলের একটা চটানে নাম। আমাদের গ্রামে ফুল্লরা দেবীর স্থানে মেলা হয়। সে মেলায় সে-কালে বড় বড় যাত্রার দল আসত। একবার কলকাতার থিয়েটার পার্টিও গিয়েছিল। সে-বার এসেছিল ফকির অধিকারী মশাইয়ের নামজাদা দল। মেলায় যাত্রা হল। দশখানা গ্রামের লোক দেখলে। দেখতে পেলে না কেবল আমাদের গ্রামের ভদ্রঘরের মেয়েরা। মেলায় মেয়েদের জন্যে আসরও করা হয়েছিল, কিন্তু তবু সেখানে যাওয়া চলত না সে-আমলে। হোক না কেন ফকির অধিকারীর দলের যাত্রাগান। এই কারণেই গ্রামের মেয়েরা পরামর্শ করে ঠিক করলেন—নিজেদের মধ্যে চাঁদা তুলে একদিন যাত্রাগান করাতে হবে। —গ্রামের ভিতরে তাঁরা চাঁদা তুলতে শুরু করলেন। কিন্তু দলের সঙ্গে কথাবার্তা বলবে কে? কর্তা, যাঁরা যাঁরা গ্রামের প্রধান তাঁদের কাছে এ-কথা বলতে সাহস হল না। তাঁরা এসব কাজ কখনও করেন না। মেয়েরা ধরলেন নিত্যগোপালবাবুকে। নিত্যগোপাল নিজে সুকণ্ঠ গায়ক—গান-বাজনায় গভীর আসক্তি। তার উপর অফুরন্ত প্রাণশক্তি, পনেরো-ষোলো বছরের উৎসাহী ছেলে—সঙ্গে সঙ্গেই ঘাড় নেড়ে সায় দিয়ে ঘাড় পেতে তুলে নিলেন দায়। দলের ম্যানেজারের সঙ্গে কথা বলে এলেন। দলের ম্যানেজারের কাছে এ ধরনের বায়না নূতন নয়। তখন বাংলা দেশের কোনো বর্ধিষ্ণু গ্রামে যাত্রার দল তিন দিনের বায়নায় গেলে অন্তত ছ-দিন গান গেয়ে তবে বের হত গ্রাম থেকে। এ-পাড়ার মেয়েরা ও-পাড়ায় যায় না, এ-বাবুর বাড়ি ও-বাবু

যায় না, বাবুদের পাড়ায় দোকানী-পাড়ার লোকেরা বসতে পায় না ; সুতরাং তিন দিন মূল বায়নার পর তিন দিন বাড়তি গাওনা গেয়ে তবে তারা ফিরত। এ-সব ক্ষেত্রে দক্ষিণাও কম নিত। খাওয়া-দাওয়া এবং শীতান্তে শীতবস্ত্রের 'সেল প্রাইসে'র মতো 'কম-সম' দক্ষিণা নিয়েই গান গাইত। আর মেয়েদের উদ্যোগের প্রতিভূ হয়ে এই রকম কিশোর ছাওয়ালরাই আসে বরাবর। দিনে চাল ডাল মাছ এবং রাত্রে ঘি ময়দা, আসরে পান তামাক আর টাকা পঞ্চাশেক দক্ষিণায় বায়না হল। দশ টাকা বায়নাও দেওয়া হল। ম্যানেজার পাকা লোক, বললেন, শর্তগুলো কাগজে লিখে কিন্তু একটা সই করে দিন।

নিত্যগোপালবাবু বললেন, বেশ তো। বলেই কাগজ কলম নিয়ে খস-খস করে লিখে দিলেন।

ম্যানেজার বললেন, সইটা—? সইটা কি—

—আমিই করব। বলেই সই করে দিলেন—এন. জি. মুখার্জি।

সন্ধ্যায় যাত্রার দলের সাজ-পোশাক নিয়ে গরুর গাড়ি এল। সাজঘরে আলো জ্বলছে, আসরও পড়েছে; কিন্তু নিত্যগোপালবাবু তখন লুকিয়ে পড়েছেন। সন্ধ্যা পর্যন্ত যে টাকা উঠেছে তার পরিমাণ দেখে তিনি কিংকর্তব্যবিমূঢ় হয়ে পড়েছেন। চাল-ডাল ঘি-ময়দা মাছ-তরকারি উঠেছে; কিন্তু টাকা উঠেছে তিরিশটি, আরও পাঁচ টাকার প্রতিশ্রুতি আছে। কিন্তু সে বাকি টাকা কোথায়? কি করবেন নিত্যগোপাল-বাবু? এ-দিকে যাত্রার দলের ম্যানেজার বসে রয়েছেন টাকার জন্য। টাকা না-নিয়ে গান শুরু করবেন না। এ বিষয়ে তাঁর অভিজ্ঞতা অনেক। শ্রোতারা এসেছে, তাদের মধ্যে থেকে জনকয়েক গিয়ে বললেন, কই মশায়, কখন আরম্ভ করবেন? বাবুরা যে সব এসে গেছেন। কর্তারা তখন সত্যিই এসেছেন, তাঁরা সেদিন নিমন্ত্রিত অতিথি। ম্যানেজার বললে, আমরাও তো তৈরি। দেখুন না—সকলেই তৈরি। কিন্তু আমাদের টাকা কই? বাকি চল্লিশ টাকা দক্ষিণা—পান-তামাকের দু-টাকা ; টাকাটা পেলেই শুরু করব। তিনি কই?

—কে?

—কে আবার? একটা তীক্ষ্নকণ্ঠ ব্যঙ্গভরে ধ্বনিত হয়ে উঠল—সারা আসরটা ছড়িয়ে পড়ল। শনির ভূমিকার অভিনেতা শনি সেজেই তার স্বভাবগত তীক্ষ্নকণ্ঠে ব্যঙ্গ করে বলে উঠল, কে আবার? সেই দস্তখচংবাবু মশায়। বায়না করতে গিয়ে কাগজ টেনে নিয়ে খসখস করে লিখে—টানা ইংরেজিতে সায়েবি ঢঙে দস্তখচং সেরে দিলেন। সেই ছোকরা—দস্তখচংবাবু?

কথাটা ছড়িয়ে দিলে শনি। বাবুদের কানে গেল। ব্যবস্থাও হল সঙ্গে সঙ্গে। তবু যাত্রা শুরু হয় না। কেন?—আরে মশায়, সে দস্তখচংবাবুকে আনুন, তিনি সামনে বসুন, তবে তো গাইব আমরা।

গান হয়ে গেল। দল চলে গেল। লোকে গানের কথাও ক্রমে ভুলে গেল, কিন্তু নিত্যগোপালবাবুর 'দস্তখচংবাবু' নামটা লোকে সহজে ভুললে না।

খোকার জ্যাঠতুত দাদা নিত্যগোপালবাবু, খোকা আড়ালে তাকে বলে দস্তখচং-

বাবু। শুধু নিত্যগোপালবাবুকেই নয়, অন্তরালে নিজের বাড়ির সকলকেই ডাকে এমনি ধরনের এক-একটা নাম ধরে।

দ্বিপ্রহরের অবসরে এমনিভাবে সে ঘুরে বেড়াত। আপনার মনে যা খুশি তাই করত এবং আমাদের সঙ্গে দেখা হলেই এই অবসরের কীর্তি-কলাপের কথা এমন রঙ দিয়ে বড় করে বলত যে, অবাক্ হয়ে যেতাম আমরা। ছোট একটা সাপ দেখে থাকলে বলত—সাড়ে-তিন হাত লম্বা একটা মিস্ কালো আলান (কেউটে) সাপ, বুঝলে কিনা, বুঝলে কিনা—এই তার ফণা। কুলোর মতোন—কুলোর মতোন ; চক্র কি? এই চক্র। আমাকে তাড়া করলে।

—তারপর?

—আমাকে তাড়া করলে। সোঁ-সোঁ করে তাড়া করলে।

—হ্যাঁ। তারপর? তুই কি করলি?

—ছুটলাম। হ্যাঁ, ছুটলাম। আমিও ছুটলাম। বোঁ-বোঁ করে ছুটলাম।

—সাপের দৌড়ের সঙ্গে মানুষ পারে?

—তা—পারে নাকি? কিন্তু—আমি—আমি—। আমি মন্তর জানি কিনা। সেই সীভারাম বাবা সন্ন্যেসীর কাছে শিখেছিলাম। সেই মন্তর বলে বললাম—যা, ফিরে যা। সে তখন সুড়-সুড় করে ফিরে গেল।

এমনি ধারায় থেমে থেমে নিজে মিথ্যে কথা ভেবে নিয়ে শ্রোতার চক্ষে প্রকট করে ধরেই সে মিথ্যে বলতে শিখেছিল। সে-অভ্যাস তার জীবনে আজও যায়নি। মিথ্যে যখনই বলে, এবং বলে সে প্রায়ই—অকারণেই বলে, নিঃস্বার্থভাবেই বলে—অপরের ঈর্ষ্যা না করেই বলে,—বলে এমনি থেমে থেমে। আমাদের গ্রামের লোক বা তার পরিচিত লোক সঙ্গে সঙ্গে তাকে ধমক দিয়ে বলে—থাম খোকা।

খোকা দুঃখিত হয় না, লজ্জিত হয় না, ফিক্ করে হাসে।

## চোদ্দ

যখন ভাবি, এত অবহেলা অবজ্ঞার মধ্যে, অত্যন্ত পীড়াদায়ক অপ্রতিষ্ঠা ও গৌরবহীনতার মধ্যেও খোকা ওই হাসিটুকু বাঁচিয়ে রাখল কি করে, তখন আশ্চর্য না হয়ে পারি না।

জীবনের অনুভূতি মরে গেছে? মনের ক্ষেত্র, সারা জীবন প্রশংসা প্রেরণা সস্নেহ উৎসাহের বর্ষণ না পেয়ে, শাসনের উত্তাপে, অবহেলা ও অপ্রতিষ্ঠার বালু-ঝড়ে একেবারে অনুর্বর হয়ে বন্ধ্যা হয়ে গেছে?

হয়তো হবে। কোনো ফুলই ফোটাতে পারলে না সে তার জীবনে। শুধু প্রখর কিছু তার উপর উত্তাপ বিকিরণ করলেই তার জীবন-বিস্তৃত বালুকণা চিক্‌মিক্ করে ওঠে,—তার না আছে কোনো মূল্য না আছে কোনো অর্থ। মূল্য নাই, অর্থ

নাই বলে লোকে হাসি দেখলেও চটে ওঠে। সকল লোকই চটে ওঠে—স্ত্রী পুত্র পর্যন্ত।

আমার অনুমান, ওর স্ত্রীও ওর গল্পে বাধা দিয়ে বলে, থাম বাপু, আর বকো না।

—কেন?

—কেন? যত সব মিছে কথা—

—কক্‌খনও না।

—নিশ্চয় মিছে কথা। যা বলছ, তাই হয় কখনও?

—হয় না? তুমি সব জান!

—সব না জানি ; এটুকু জানি যে, তোমার সব কথা মিছে।

—মিছে?

—নিশ্চয় মিছে।

—নিশ্চয় মিছে?

—নিশ্চয়—নিশ্চয় মিছে!

—এই দেখ—

এবার মুখের কাছে মুখ নেড়ে বউ বলে, নিশ্চয় মিছে—নিশ্চয় মিছে—নিশ্চয় মিছে, একশো বার মিছে। হাজার বার, লক্ষ বার মিছে। ঢের ঢের মিথ্যাবাদী দেখেছি—তোমার মতো দেখিনি।

এবার খোকা ফিক্ করে হেসে ফেলে। ওঃ, বউ কথাটা জোর বলেছে—হাজার বার, লক্ষ বার মিছে! এঃ, ধরে ফেলেছে!

ছেলেরা বড় হয়েছে, তারা বাড়িতে-ঘরে পাড়ায়-গ্রামে দেশে-দেশান্তরে যত পরিচিত স্থান আছে, সর্বত্রই তাদের বাপের অখ্যাতি অপবাদের কথা শুনে আসছে, চোখেও দেখেছে, বাপের প্রতিষ্ঠাহীনতার দৈন্য তাদের পীড়া দেয়—তারাও অনেক সময় গল্পমুখর খোকাকে বলে, তুমি বাপু, বড় বাজে বকো।

—বাজে বকি? জানিস তুই? শুয়ার কোথাকার!

—না! বকো না!

—অ্যাই—

—চুপ কর, চুপ কর—লোক আসছে, থাম। না যদি থাম তবে আমিই উঠে যাচ্ছি—যত খুশি পেট ভরে তুমি বাজে বকো—মিছে কথা বল। 'পেট ভরে' কথাটা বিচিত্র উচ্চারণে বলে 'পে-ট ভ-রে'! ছেলে উঠেই চলে যায়।

অল্প দুটি একটি মুহূর্তের জন্য খোকা স্তব্ধ হয়ে থাকে, তারপর আপন মনেই ফিক্ করে হেসে ফেলে। ধরে ফেলেছে ছেলেটা।

অর্থহীন মূল্যহীন হাসি, বালুকণার ঝিকিমিকি। নীরস-নিষ্ফল জীবনের প্রতিফলন ওষ্ঠপ্রান্তে ফুটে ওঠে। কেন মিথ্যে বলে—সে খোকা জানে না। হয়তো ওর আত্মা ব্যঙ্গ-ভরে বলে—সব ঝুট হ্যায়। তাই হয়তো মিথ্যে বলতে গ্লানির পরিবর্তে আনন্দ অনু করে থাকে খোকা।

ভগবানকে ধন্যবাদ যে, খোকা হাসে, কাঁদে না। কাঁদলে সে কোনোদিন মরে যেত।

খোকার অনেক কীর্তি, কিন্তু কথা এইটুকুই—এর বেশি নয়। এক-একটা কীর্তি অপরটারই পুনরাবৃত্তি। থাক খোকার কথা এইখানে। খোকার পর আরও বন্ধুরা এল, পাড়ারই ছেলে সব।

দ্বিজপদ, বৈদ্যনাথ, বড় পাঁচু, ছোট পাঁচু।

ক্রমে ও-পাড়া থেকে এল বংশী। তার পরের পাড়া থেকে বীরেশ্বর।

বীরেশ্বর বয়সে আমার চেয়ে বড়। তারই মাধ্যমে আলাপ হল আমাদেরই পাড়ার বীরেশ্বর বয়সী করালীর সঙ্গে।

দ্বিজপদ আমার জীবনের অনেকটা জুড়ে আছে।

আমার 'কবি' উপন্যাসের বিপ্রপদ—দ্বিজপদেরই অক্ষম রুগ্ণ অবস্থার চিত্র। বাল্যকালে দ্বিজপদ ছিল দুর্দান্ত দুরন্ত ক্রোধী, প্রচণ্ড রূঢ়ভাষী; কিন্তু আমার কাছে এবং আরও কয়েকজনের কাছে সে ছিল প্রীতি-মধুর, মিষ্টভাষী, অপরূপ মানুষ। আমার সঙ্গ সে খুব পেত না। তবে পেলে কৃতার্থ হত। সম্পর্কে (দূরসম্পর্ক নয়) আমি হতাম তার দাদামশায়, তার মায়ের কাকা। সে, তার দাদা, তার বোনেরা আমাকে 'দাদামশায়' বলত। দ্বিজপদ ছাড়া সবাই ছিল বয়সে বড়। এদের সকলের চরিত্রেই ছিল দ্বিজপদের মতো দুটি বিপরীতধর্মী মানুষ—একজন যত ক্রোধী, অপরজন তত মিষ্টভাষী। এর কারণ একেবারে রক্তগত বৈচিত্র্য, বংশানুক্রমের অতি সুস্পষ্ট প্রকাশ। দ্বিজপদের মা, আমার ভাইঝি ত্রিগুণাসুন্দরী —'তিগুণী'র বংশের ভাষা—তার নিজের ভাষা ছিল অতি মিষ্ট; দ্বিজপদের বাপের দিকের চরিত্রে ছিল অপরিমেয় রূঢ়তা, প্রচণ্ড ক্রোধ, কর্কশ উচ্চ কণ্ঠ; আর ছিল জৈব আবেগের উন্মত্ততা, সে প্রায় অন্ধ উন্মত্ত ঘোড়ার মতো ছুটিয়ে নিয়ে চলত জীবনকে। প্রয়াগে গঙ্গা-যমুনার সঙ্গমস্থলে সাদা কালো দুটি স্রোতধারা যেমন পাশাপাশি চলে, তেমনি ছিল দ্বিজপদের জীবন। আমার ভাগ্যে আমি যতবার ওদের জীবনধারায় অবগাহন করেছি, ততবারই স্নাত হয়েছি স্নিগ্ধ শান্ত কালিন্দীর কালো জলের ধারায়।

দ্বিজপদ আমার চেয়ে বয়সে ছিল এক বৎসরের ছোট। পড়ত কিন্তু ক্লাস তিনেক নিচে, ক্রমে সে ব্যবধান—পাঁচ-ছয় ক্লাসের ব্যবধানে পরিণত হয়েছিল। দ্বিজপদের কণ্ঠ ছিল উচ্চ, উল্লাস ছিল উগ্র, তেমনি প্রবল ছিল জৈব প্রবৃত্তির পথে ছুটবার আবেগ। দ্বিজপদের বাবা ছিলেন আমার বাবার বাল্যবন্ধু, সম্পর্কে হতেন নাতজামাই, প্রতিবেশীও ছিলেন অতি-নিকট। দ্বিজপদের বাবা নিত্য আসতেন আমার বাবার ওখানে। চা খেতেন, গল্পগুজব করতেন। রামজী গোঁসাই-বাবা তাঁকে ডাকতেন 'রাজা' বলে। তার কারণ যৌবনে দ্বিজপদের বাবা গ্রামের যাত্রার দলে রাজা দুর্যোধন সাজতেন। রাজার মতো চেহারাও ছিল। তাঁর কথা থাক। দ্বিজপদের কথা বলি। আমার জীবনে দ্বিজপদ এবং বড় পাঁচু হঠাৎ একদা এক অভিনব অধ্যায়ের সূচনা করে দিলে, সে সূচনা সূত্ররেখার মতো সূক্ষ্ম সূত্রপাত থেকে

ভবিতব্যের রেখায় মিলে প্রশস্ত হয়ে হল পায়ে-চলা পথ; তারপর পরিণত হল রাজপথে;—অথবা তারা সেইদিন বল্মীক-স্তূপে আরোহণের আস্বাদন দিয়ে আমাকে ভাবীকালে দুরূহ পর্বতাভিযানে রত করে দিয়ে—নিজেরা নেমে গেল অন্ধকার সুড়ঙ্গ পথে। অন্ধকারে কোন্ মনোরমের হাতছানি তাদের মুগ্ধ করেছিল, সেই কথাই আজ ভারাক্রান্ত হৃদয়ে ভাবি।

স্পষ্ট মনে রয়েছে সেদিনের কথা।

বড় পাঁচু, দ্বিজপদ আমার সঙ্গে খেলা করছিল আমাদের বাড়িতে। কয়েকদিন আগে নারাণের সঙ্গে ঝগড়া হয়েছে। বড় পাঁচু এবং দ্বিজপদকে নিয়ে রামায়ণ-খেলা খেলছি। পাঁচু হি-হি করে হাসছে; ওটা ছিল পাঁচুর স্বভাব। কথার একটু জড়তা ছিল। অল্প বয়সেই—বোধ হয় এগারো-বারো বছর বয়সেই মারা গিয়েছিল পাঁচু, তবু যতটুকু মনে পড়ে, তার স্বভাবের মধ্যে একটি ভীরু চতুরপ্রকৃতির জীব উঁকি মারত। ঠাকুরবাড়িতে পূজক ছিলেন বুড়ো ভট্টাচার্য, আগুনের মতো কোপন-স্বভাব, কণ্ঠস্বর একটু খনা ছিল বলে ছেলেবয়সে নাম হয়েছিল—খনা, ক্রমে সেই নাম কোপন-স্বভাব হেতু—'খুনে'তে পরিণত হয়েছিল। চতুর ভীরু পাঁচু তাঁর কাছেও হি-হি করে হাসত। ভটচাজ পূজা করতেন, পাঁচু দোরের পাশে দাঁড়িয়ে উঁকি মারত আর হাসত—হি-হি! হি-হি! হি-হি! আশ্চর্য চতুর পাঁচু অনুভবে বুঝত যে, খুনে এতেই খুশি হবে।

সত্যই ভটচাজ রাগ করতেও পারতেন না। তিনিও হেসে ফেলতেন এবং পূজার মধ্যে অবকাশ হলেই প্রশ্ন করতেন—কি?

—পেছাদ।

প্রসাদ দিতেন ভটচাজ। একটু চিনি, একখানা বাতাসা। এর বেশি শিবঠাকুর আর কি পান?

পাশাপাশি পাঁচটি শিবমন্দির। ভটচাজ এক মন্দিরে পূজা সেরে দ্বিতীয় মন্দিরে ঢুকতেন। পাঁচু আবার এসে দাঁড়াত।

—হি-হি! হি-হি! হি-হি!

—আরে আবার কি?

—ভশচাজ!

—কি? আবার কি?

—পেছাদ।

—আরে! আবার প্রসাদ? এই যে দিলাম!

—তু আমাকে বায়ে বায়ে দে—আমি বায়ে বায়ে খাই ভশচাজ।

এবার ভটচাজই হেসে ফেলতেন হা-হা-করে।

সেদিন খেলতে এসেও অকারণে হাসছিল পাঁচু।

হঠাৎ নারাণ এসে নিমন্ত্রণ জানালে। ভাগবত খেলছে তারা।

ভাগবত! অবাক্ হয়ে গেলাম।

ভাগবতের কথকতা তো তখন শুনেছি। সংস্কৃত শ্লোক—তার ব্যাখ্যাগান, বিচিত্র রসরসিকতা—সেই সব ওরা করবে? কে করবে? তুই? নারাণ?

—না, আমি না। নিশাপতি করবে। মঙ্গলডিহি থেকে নিশাপতি এসেছে।

নিশাপতি মঙ্গলডিহির ছেলে হলেও লাভপুরের সঙ্গে সম্পর্ক রাখে বেশি। নারাণের জীবনে সে-ই হয়েছে—নব নায়ক। সে-ই করবে ভাগবতের কথকতা।

গেলাম। সঙ্গে দ্বিজপদ পাঁচু এরাও গেল। সত্যিই অবাক্ হয়ে গেলাম। নিখুঁত পরিপাটি আয়োজন। একখানি আসন, সামনে একটি ছোট জলচৌকি, তার উপর একখানি কার্পেটের ঢাকনি, তার উপরে ফুল ও একখানি বই। পুষ্পমাল্যশোভিত কণ্ঠে তিলকশোভিত নিশাপতি বসেছে আসনের উপর। সে বললে, অহো ভাগ্য! আসুন—আসুন। নমস্কার—

নমস্কার।—বললাম আমরা।

নিশাপতি গম্ভীরভাবে বললে, দেবর্ষি নারদকে দেখে রাজা বললেন—অহো ভাগ্য! আসুন—আসুন—আসুন, দেবর্ষি, নমস্কার।

নিশাপতি তখন ভাগবত কথকতার এ স্টাণ্টটুকু আয়ত্ত করেছে। সে-কালে ভাগবতের আসরে এইভাবে অনেকজন আগন্তুক কথকের সাদর সম্বর্ধনায় আপ্যায়িত হয়ে বিনয় প্রকাশ করে অপ্রস্তুত হতেন। আমি অপ্রস্তুতই হলাম। কিন্তু পাঁচু বা দ্বিজপদ হল না। তারা এমন হি-হি করে হাসতে শুরু করে দিলে যে, নিশাপতিই অপ্রস্তুত হয়ে গেল। এর পর সে সংস্কৃত শ্লোক আউড়ে গেল।

মুখস্থ চাণক্য শ্লোক আউড়ে তার ব্যাখ্যা করে নিশাপতি ভাগবত পাঠের খেলা খেলছিল। চাণক্য শ্লোক তখন বাল্য বয়সেই শেখানো হত। আমি চাণক্য শ্লোক মুখস্থ করি নাই ; তবে কেউ বললে চাণক্য শ্লোক বলে চিনতে পারতাম। আমার মুখস্থ ছিল রঘুবংশের প্রথম শ্লোক—বাবা শিখিয়েছিলেন,

"বাগর্থাবিব সম্পৃক্তৌ বাগর্থ প্রতিপত্তয়ে।
জগতঃ পিতরৌ বন্দেঃ পার্বতী-পরমেশ্বরৌ॥"

আমার সে শ্লোক আওড়াবার অবকাশ ছিল না। আমি চুপ করেই রইলাম। নিশাপতি শ্লোকের ব্যাখ্যা শুরু করলে। বিষ্ঠার মধ্যেও স্বর্ণখণ্ড থাকলে, তা সযত্নে সংগ্রহ করবে। বাস্, আর যায় কোথায়! হি—হি—হি! হি—হি—হি!—বিষ্ঠা! ভাগবতের মধ্যে বিষ্ঠা! পাঁচু এবং দ্বিজপদ হেসে আসর পণ্ড করে দিয়ে উঠে পড়ল, এবং হঠাৎ পাঁচু মুখে মুখে কবিতা রচনা করে ফেললে—

নিশাপতি—খিশাপতি—ছিশাপতি রে—

ভাগবতে হ্যাক-থু—হ্যাক থু-থু। হি-হি-হি! হি-হি-হি! হি-হি-হি! সে আর থামে না। নিশাপতি প্রায় ক্ষেপে গিয়ে ভ্রষ্টযোগীর মতো আসন ত্যাগ করে উঠে মারপিট শুরু করে দিলে। ওরা দলে ছিল ভারী। এলাকাটা ছিল ওদের। তবুও আমরা শুধু মার খেয়েই এলাম না, নাকের বদলে নরুনের মতো দু-এক ঘা দিয়েও এলাম। এলাম আমাদের বৈঠকখানায়। এসে শোধ নেওয়ার পরামর্শ চলতে লাগল। হঠাৎ বাগানের একটা গাছ থেকে পড়ল একটি পাখির বাচ্চা। ছোট্ট পাখির বাচ্চা,

বাসা থেকে পড়ে গেল কি করে? খেলার মোড় গেল ঘুরে। শোধ নেওয়ার পরামর্শ স্থগিত থাকল। পাখিটাকে কুড়িয়ে নিয়ে তাকে বাঁচাবার জন্য পরিচর্যা শুরু করে দিলাম। জল দিলাম, গাড়ুর নলের মুখে জল। খামার থেকে ধান এনে দিলাম তার মুখে—খা খা। পরিচর্যায় হাঁপিয়ে উঠে ছোট পাখির ছোট প্রাণটুকু বেরিয়ে গেল। ঘাড়টি লট্‌কে পড়ল। অত্যন্ত দুঃখ হল। আহা-হা, ছোট পাখিটি! বাঁচলে—কেমন পুষতাম!

অতঃপর পাখিটিকে সমাধি দেবার কল্পনা হল। মাটি খুঁড়তে আরম্ভ করলাম। পাখির ছানাটি পড়ে রইল বাগানের বাঁধানো বেদীর উপর।

হঠাৎ পাঁচু ডাকলে—দেখ।

দেখি, পাখির মা ডাল থেকে নেমে এসে ছানাকে ডাকছে। তার চারিপাশে ঘুরছে, সস্নেহে ঠোকরাচ্ছে।

আমি অবাক্ হয়ে দেখছিলাম।

পাঁচু ইতিমধ্যে মুখে মুখে কবিতা রচনা করে ফেললে—

"তারা দাদার পাখির ছানা মরিয়াছে আজি
তার মা এসে কাঁদিতেছে কেউঁ-কেঁউ করি।"

আমাদের বৈঠকখানার দরজায় লাইন দুটো খড়ি দিয়ে লিখে ফেললে সে। আমি বিস্মিত হয়ে পাঁচুর মুখের দিকে চেয়ে রইলাম। কবির সম্মান, কবির মূল্য তখন বুঝিনি, কিন্তু পাঁচু যা করেছে সে যে একটা মহাগৌরবের—তার মূল্য যে পরম মূল্য—তা যেন সেই মুহূর্তেই উপলব্ধি করলাম। উপলব্ধি করলাম নিজের বিস্ময়ের পরিণাম থেকে, গভীরতা থেকে। মা-পাখিটা ইতিমধ্যে ডালে গিয়ে বসলে, আবার এল, আবার গেল, কয়েকবারের পর ডালেই বসে রইল। তখন খড়ি নিয়ে আমি পাঁচুর লাইন দুটির নিচে লিখলাম—

"পাখির ছানা—মরে গিয়াছে—
মা ডেকে ফিরে গিয়াছে—
মাটির তলায় দিলাম সমাধি—
আমরাও সবাই মিলিয়া কাঁদি।"

লাইন ক'টি অন্তত কুড়ি বৎসরের উপর লাল রঙ করা দরজার খড়খড়ির গায়ে লেখা ছিল। বোধহয় কুড়ি বৎসরেরও বেশি। আমার আমলেই আমি নিজে হাতে সাদা রঙ দিয়েছিলাম দরজায়, তাতেই সে ঢাকা পড়ে গেছে। আমার সাহিত্য-সাধনা শুরু হয়ে গেল সেই দিন।

পাঁচু লিখেছিল প্রথম দুটি চরণ। আমি করেছিলাম পাদপূরণ। দিন তারিখ মনে নেই। তবে বয়স মনে আছে। আমার বয়স তখন আট বছরের কম। আট বছরেই আমার বাবা মারা গেলেন। তখন বাবা আমার বেঁচে ছিলেন। সেই বারেই পুজোর সময় কবিতা রচনা করলাম—

"শারদীয়া পূজা যত নিকট আইল
তত সব লোকের আনন্দ বাড়িল।"

আর মনে নেই, আরও অন্তত বারো-চোদ্দ লাইন ছিল। বাবা সে-কবিতা দেখে-ছিলেন। কবির সম্মান, কবির মূল্যে আমাকে বুঝিয়েছিল পাঁচু। জিহ্বায় জড়তা, সবতাতেই হাসি, বিচিত্র পাঁচু হঠাৎ সেদিন কি করে এবং কেন কবিতা রচনা করেছিল —তা ভাবি আর বিস্মিত হই। কবিতা রচনা করা তার পক্ষে স্বাভাবিক ছিল না। কিন্তু তার আকস্মিক উচ্ছ্বাস মুহূর্তে আমাকে দিয়ে গেল জীবনের দীক্ষা।

## পনেরো

"শারদীয়া পূজা যত নিকট আইল
তত সব লোকের আনন্দ বাড়িল।"

কবিতাটি রচনা করেছিলাম যখন, তখন অলক্ষ্যে কাল নিশ্চয়ই হেসেছিলেন। আজ সেই বহুকালের পুরানো কথা স্মরণ করতে গিয়ে—যখন পুরানো ছবিগুলি ঝাড়ামোছার পর স্পষ্ট হয়ে চোখের সামনে ভেসে উঠছে তখন মনে হচ্ছে—সেদিন ছবিগুলি আঁকা হওয়ার সময় অনেক কিছু চোখে পড়েনি—পড়লেও সেদিন তার অর্থ উপলব্ধি হয়নি। কাল হেসেছিলেন এবং সে-হাসি ঠিকই চোখে পড়েছিল, কিন্তু তাকে কালের হাসি বলে চিনতে পারিনি। এতকাল পর্যন্ত, এই মুহূর্তে সেই কাহিনী লিখবার আগের মুহূর্ত পর্যন্তও না। আজ মনে পড়ছে সেই কালের হাসির খানিকটা ফুটেছিল বাবার মুখে—খানিকটা ফুটেছিল লোকের মুখে। বাবা হেসে-ছিলেন, রোগশয্যায় শুয়ে ছোট্ট কাগজে ছাপানো কবিতাটি পড়ে তাঁর মুখে হাসি ফুটেছিল। প্রসন্ন, কিন্তু রোগের ক্লান্তি ও ক্লিষ্টতার জন্য বিষণ্ণ ও ব্যথিত। আমায় ডেকে সমাদর করে জিজ্ঞাসা করলেন, তুমি কতটা লিখেছো, নারাণই বা কতটা লিখেছে?

কবিতাটির নিচে রচয়িতা হিসাবে আমার এবং নারাণের নাম ছিল। ছাপা হয়েছিল কলকাতার তখনকার দিনের এক বিখ্যাত প্রেসে—ক্যালিডোনিয়ান প্রেসে। নারাণের ঠাকুরদা ছিলেন ক্যালিডোনিয়ান প্রেসের বড়বাবু। তিনি ছিলেন বিখ্যাত কুলীন। ষেঠেরা তারাচরণের বংশধর, আমাদের গ্রামের জামাই। বছরে বার দুয়েক শ্বশুরবাড়ি আসতেন। পুজোর সময় একবার এবং আর-একবার যখন হোক। তিনিই এনেছিলেন ছাপিয়ে। নারাণের সঙ্গে তখন বিরোধ মিটে গেছে; নারাণের পাশ থেকে নিশাপতির দলও অন্তর্হিত হয়েছে, আমার আশপাশ থেকে দ্বিজপদ পাঁচু এরাও সরেছে। পৃথিবীকে যারা ভালো-মন্দবোধের বিচার দিয়ে বেছে-বুছে ভোগ করে—তাদের সঙ্গে, যারা দুহাতে ভোগ করে যায় কোনো বিচার না করেই তাদের সঙ্গে ঠিক বনে না। ওদের সঙ্গে তাই ঠিক বনত না আমার। পাঁচু অল্পবয়সে গেছে, দ্বিজপদ অনেক দিন দুনিয়াকে দুর্দান্তভাবে ভোগ করে—শেষ-জীবনে যেন কার প্রচণ্ড গদাঘাতে ভগ্ন-ঊরু দুর্যোধনের মতো শেষ নিঃশ্বাস ত্যাগ করেছে। সুস্থ জীবনে যার প্রচণ্ড চিৎকার করে পৃথিবীতে কোলাহল সৃষ্টি করে চলা অভ্যাস ছিল, হঠাৎ সে একেবারে রোগে শয্যাশায়ী হয়ে পড়ল; কঠিন যৌন-ব্যাধি থেকে বাত। রোগের সামান্য উপশম হলেই দ্বিজপদ লাঠিতে ভর দিয়ে বেরিয়ে গ্রাম্য

রাস্তা উচ্চ হাস্যে রসিকতায় মুখর করে তুলত। থাক সে-কথা। দ্বিজপদরা বার বার এসেছে আমার কাছে। কিন্তু কিছুতেই বনেনি, কয়েক দিন পরেই আমার সঙ্গ ছেড়ে যেন পালিয়ে গেছে। সে-দিনও নারাণ এলে ওরা চলে গিয়েছিল। বড় পাঁচুর দেওয়া প্রেরণা তখন আমার মনের প্রদীপে আলো জ্বালিয়েছে। একটা ছোট কথা মনে পড়ে গেল। এ ঘটনার অনেক পরে—সম্ভবত বছর পঁচিশেক আগে—কালী-পুজোর রাত্রে আমাদের গ্রাম থেকে মাইল পাঁচেক দূরে এক জায়গায় পুজো। দেখতে চলেছিলাম ; হঠাৎ পথের ধারে গাছতলায় সিগারেট খেতে বসে দেশলাইয়ের কাঠির আলোয় চোখে পড়ল কিছু খড় পড়ে আছে, বোধ হয় কোনো রাহী ফেলে গেছে। সঙ্গে সঙ্গে খেয়াল হল খড়গুলিতে আগুন ধরিয়ে বহ্ন্যুৎসব করবার। ধরিয়ে দিলাম আগুন, খড় পুড়ে ছাই হতে লাগল। হঠাৎ বেশ একটু দ্রুতগতিতে এল দুটি লোক, বললে—'বাঁচলাম বাবু, দাও তো একটু আগুন, লণ্ঠনটা ধরিয়ে নিই। আলো ধরিয়ে নিতে আগুন পাই নাই সারাটা পথ। সাথে দিয়েশলাই নাই।' আলোর শিখা জ্বেলে নিয়ে তারা চলে গেল মাঠের পথে। আমার সামনে খড় জ্বলে নিভে গেল ; অন্ধকার গাঢ় হয়ে উঠল। কেউ খড় পুড়িয়ে হাসে, কেউ পথের আলো জ্বালিয়ে নেয় তা থেকে।

বাল্যকালে একদিন আমার আলোয় নারায়ণকেও বললাম, তুই ভাই ধরিয়ে নে তোর মনের পিদীম এই শিখাতে। তা হলে ভালো হবে—একসঙ্গে চলব দুজনে।

নারাণ প্রথমটা উৎসাহিত হয়েছিল। এ উৎসাহ তার অনেকদিন ছিল। ওই কবিতা রচনায় সেদিন সেও যোগ দিয়েছিল। কতটা সে, কতটা আমি রচনা করে-ছিলাম—সে হিসাব আজ মনে নেই, করবও না।

বাবার প্রশ্নের জবাব দিয়েছিলাম, আমি অর্ধেক, নারাণ অর্ধেক।

—তুমি সবটা লিখলে না কেন?

আমি চুপ করে ছিলাম। তারপর বলেছিলাম, ওর ঠাকুরদাদাই যে ছাপিয়ে দিলেন।

এবার বাবা চুপ করেছিলেন।

সেদিন ষষ্ঠী। সপ্তমীর দিন সকালে ছাপা কবিতার তাড়া নিয়ে ঢাক ঢোল শানাই কাঁসি কাঁসর ঘণ্টা মুখর শোভাযাত্রার মধ্যে—দুটি শিশু কবি—সর্বসমক্ষে সলজ্জ বিনয়ের অন্তরালে সগৌরবে আত্মঘোষণা করলে—'আমাদের পদ্য, পড়ে দেখুন।' আমার এই আত্মঘোষণার সময় কাল হেসেছিলেন বিচিত্র হাসি।

ক্ষুদ্র একটি বাংলার পল্লীতে সে-কালের গ্রাম্য বাঙালীর সমাজে এ আত্মঘোষণা খুব কঠিন ছিল না। কিন্তু আমাদের গ্রাম ক্ষুদ্র ছিল না—আকারেও না, প্রকৃতিতেও না, প্রতিষ্ঠার দ্বন্দ্বে অহরহ উত্তপ্ত গ্রামখানিতে দ্বন্দ্বী রথীর সংখ্যা ছিল অনেক। আভিজাত্য কৌলিন্য-গৌরব, বংশগৌরবের এবং সম্পদগৌরবের প্রতিদ্বন্দ্বিতায় সমাজক্ষেত্রটি প্রায় কুরুক্ষেত্র তখন। অল্পস্বল্প ভূসম্পত্তি, গোয়ালে গাই, পুকুরে মাছ—এমন ধরনের ব্যক্তিরা সে কুরুক্ষেত্রে অর্ধরথীর সামিল। কিন্তু তা হলেও অস্ত্রে ধার তাঁদের কম ছিল না। কুরুক্ষেত্রের সমরে সেনাপতি শল্যের মতো বিক্রমে তাঁরা ভীষ্ম দ্রোণের অভাবে সৈনাপত্য গ্রহণের শক্তি ধরতেন। বড় রথী ছিলেন তাঁরাই,

যাঁরা শুধু গ্রামেই প্রতিষ্ঠাবান নন—গ্রামের বাইরেও যাঁরা গণ্যমান্য। এমন গণ্যমান্য ব্যক্তিদের মধ্যে আবার আমাদের গ্রামে এমন সব মানুষ ছিলেন, যাঁরা সংস্কৃতির কেন্দ্র কলকাতায় থাকতেন, প্রচুর অর্থ উপার্জন করতেন। রূপে, সজ্জায়, অস্ত্রে, ধ্বজায়, শঙ্খনাদে তাঁরা এমনই দীপ্যমান ছিলেন যে তাঁদের চিনিয়ে দিতে হত না—দেখবামাত্র চেনা যেত। এই রথীদের সামনে প্রতিষ্ঠাকামী বালকের আত্মঘোষণা সহজ ছিল না। সেদিন রথীরা সবাই সমবেত। সমস্ত বৎসরের মধ্যে দুটি দিন তাঁরা সকলে একত্রিত হতেন, মহাসপ্তমীর প্রভাতে ঘট পূর্ণ করবার ঘাটে এবং বিজয়া-দশমীর দিন ওই ঘাটেই—ঘট বিসর্জনের অপরাহ্ণে। আজ স্মৃতি স্মরণ করতে বসে সেদিনের আমার গ্রামের সেই দীপ্তমুখ প্রসন্নস্বাস্থ্য উজ্জ্বলশ্রী প্রাণবন্ত মানুষের সমারোহ মনে করে চোখে জল আসছে। চারিদিকে দীপ্তি—চারিদিকে সবল দ্বন্দ্বে যুধ্যমান মানুষ, সে কত কোলাহল—কত বাজনা—কত উল্লাস—সে কী উচ্চ হাসি, সে কী প্রাণখোলা আলাপ! আবার তেমনি কঠিন উচ্চ ছিল বাদানুবাদ, ক্ষেত্রবিশেষে দৈহিক আক্রমণও হয়ে যেত। আর বক্র তীক্ষ্ণ হাস্যের গুণ আরোপ করে মর্মান্তিক শরক্ষেপ—সে যেন অগ্নিবাণ ব্যর্থ হচ্ছে বরুণাস্ত্রে, বরুণাস্ত্র ছিন্নবিচ্ছিন্ন হচ্ছে বায়বাস্ত্রে, বায়ুবাণ স্তিমিত স্তব্ধ হয়ে যাচ্ছে শৈবাস্ত্রে : সে যুদ্ধ বিচিত্র! তার মধ্যে ছাপা পদ্য হাতে নিয়ে যখন প্রবেশ করলাম, তখনকার অবস্থা আজ কল্পনা করতে গিয়ে মনে হচ্ছে—অভিমন্যুর মতোই দুঃসাহস হয়েছিল আমার সেদিন। কাগজ বিলি করতেই এই রথীদের অধর-ধনুতে বক্র হাস্যের জ্যা যোজিত হয়েছিল—পদ্য! কবিতা! কে লিখে দিলে? কি থেকে টুকলে? এরই মধ্যে ডিম ফুটে কালিদাস-হংস বেরুল নাকি? কেউ কেউ হয়তো মহাকবির "মন্দঃ কবিযশপ্রার্থী" শ্লোকটির প্রথম চরণও আউড়েছিলেন। সংস্কৃত-জানা কালিদাস-পড়া লোকও না-থাকা ছিল না আমাদের গ্রামে আমার কালে। আমার বাবার কালিদাস গ্রন্থাবলী আজিও রয়েছে। অর্ধপ্রসন্ন অর্ধবক্র কালের হাসির প্রসন্ন ভাগটা ফুটেছিল শয্যাশায়ী আমার বাবার মুখে—বক্রকুটিল দিকটা ফুটল সেদিনের সমবেত জনতার মুখে। কয়েকজনের মুখে প্রসন্ন প্রশংসার হাসিও ফুটেছিল। তাঁদের আজও ভুলিনি। এঁদের ভোলা যায় না।

স্বর্গীয় নির্মলশিববাবু, তাঁর মেজদাদা স্বর্গীয় অতুলশিববাবু, শ্রীযুক্ত নিত্যগোপালবাবু, এঁদের সেদিনের প্রশংসা-প্রসন্ন হাসি আমার চোখের উপর ভাসছে।

দ্বিজপদ সেদিন হঠাৎ আমায় সম্বোধন করলে 'কপিবর' বলে। সঙ্গে সঙ্গে কোন পুজোবাড়ি থেকে সংগ্রহ করে আনা একটা কপিপাতা নিজে কচকচ করে চিবিয়ে খেয়ে বললে, কপি খেয়ে ফেললাম। ওর আচরণটুকু আমাকে ওর বাক্যের আঘাত থেকে বাঁচিয়ে দিলে। বুঝলাম, কেউ ওকে শিখিয়ে দিয়েছে কপিবর কথাটা। কিন্তু কপির অর্থ বেচারা জানে না। আমি কপিপাতা চিবিয়ে খাওয়া দেখে হেসে উঠেছিলাম। পরবর্তীকালে দ্বিজপদকে আমিই ডাকতাম 'কপিবর' বলে। সে প্রাণ খুলে হাসত। মধ্যে মধ্যে বলত, একদিন কিন্তু 'উঁ-প' শব্দ করে ঘাড়ে চড়ে বসব।

আমি হাসতাম, বলতাম, ঘাড়ে না, তুই নাতি, তুই বন্ধু—পড়িস তো বুকে লাফিয়ে পড়িস।

কখনও কখনও বলতাম, দোহাই, যেন ঘাড়ে বসে কান ধরে টেনে ছিঁড়িস না।

সে জিভ কেটে পায়ের ধুলো নিয়ে বলত, দাদু, ছি-ছি দাদু! ছি-ছি! গাল পেতে বলত, মার মার, তিন চপেটাঘাত—থ্রি শ্ল্যাপস। সটাসট—সটাসট!

সেদিনের কথাই বলি। কপিবর বলে কপির পাতা চিবিয়েই দ্বিজপদ ক্ষান্ত হল না, সপ্তমীর দিন সন্ধ্যায় দ্বিজপদ ও-পাড়ার ছেলেদের সঙ্গে ঝগড়া করে এল—ওই ছাপানো 'পদ্য' নিয়ে।

—কে লিখতে পারে? কার ক্ষমতা আছে বল না শুনি? আমাদের পাড়ায় চারজনা পদ্য লিখেছে। গোপালবাবু লিখেছে, নির্মলবাবু লিখেছে, তারাশঙ্কর লিখেছে, নারাণ লিখেছে। কে লিখেছে তোদের পাড়ায়?

—লেখে নাই, লিখতে পারে আমাদের কালীকিঙ্করবাবু।

—কালীকিংকরবাবু! কালীকিঙ্করবাবু তোদের পাড়ার? একা তোদের পাড়ার? কালীকিংকরবাবু দু-পাড়ার।

শেষ পর্যন্ত মারপিট করে ফিরল দ্বিজপদ।

আমাকে এসেই ডাকলে।—লাগাও যুদ্ধ ওদের সঙ্গে, ও-পাড়ার সঙ্গে।

আমাদের বাড়িতে তখন সমস্ত কিছু যেন থমথম করছে। বাবার অসুখ দেখে ক্রমশই অধীর হয়ে উঠছেন পিসিমা। বাবা পুজোর বাজার করতে গিয়েছিলেন কলকাতা; সেখান থেকে এসে জ্বরে পড়েছেন। একজ্বরী জ্বর। প্রথমে ছিল অল্প জ্বর। ধীরে ধীরে জ্বর বেশি হয়ে চলেছে। আজ চারদিন তিনি বিছানা ছেড়ে উঠতে পারেননি। আমাদের গ্রামের ডাক্তার গিরিশবাবু ভয় পেয়েছেন আজ। আমার আশুদাদাও চিন্তিত হয়েছেন। তখন আমাদের জেলায় সিউড়িতে ছিলেন লালা গোলোক বলে একজন বিচক্ষণ ডাক্তার। কিন্তু তাঁর চেয়েও খ্যাতি বেশি ছিল রামপুর-হাটের হরিতারণ ডাক্তারের। ডাক্তার আনাবার জন্য লোকও অপরাহ্ণে রওনা হয়েছিল, কিন্তু অন্য কয়েকজন প্রবীণে সে-লোককে ফিরিয়ে এনেছেন।

সে-কালে এটি ছিল একটি গ্রাম্য সমাজের বৈশিষ্ট্য।

শুধু ক্রিয়াকলাপেই নয়, অসুখে-বিসুখেও প্রতিটি প্রতিষ্ঠাবান ব্যক্তি এসে একান্ত আপন জনের মতো বসতেন। কতটা তার আন্তরিক কতটা তার শুদ্ধ কর্তব্য পালনের তাগিদ—সে-কথা বলতে পারব না, তবে এটা ছিল। সে অসুস্থ ব্যক্তি, যেমন প্রতিষ্ঠার মানুষ হোক না কেন, তার চারিপাশে মানুষের অভাব হত না।

রোগের গুরুত্ব তাঁরা ঠিক বুঝতে পারেননি। তাঁরা নিজেরা প্রত্যেকেই নাড়ী দেখতে জানতেন। ওটা ছিল সে-কালের অপরিহার্য একটা শিক্ষা। অনেকের এই নাড়ীজ্ঞান ছিল যেমন সূক্ষ্ম, তেমনি বিচক্ষণ।

ব্যাঙের মতো লাফ দিয়ে নাড়ী চলছে, পায়রার মতো থমকে-থমকে চলছে, পিঁপড়ের পায়ের মতো চলছে—এ-সব কথা এখনও আমার মনে আছে। তাঁরাই নিজেরা নাড়ী বিচার করে লোক ফিরিয়ে আনলেন।

বাবার হয়েছিল টাইফয়েড। কলকাতা থেকে বীজাণু সংক্রামিত হয়েছিল। নাড়ী দেখে তাঁরা সে আভাস সকলেই পেয়েছিলেন, কিন্তু রোগ কতটা কঠিন হয়েছে বা

হতে পারে তাই নিয়ে মতভেদ হয়েছিল। আমার বাবার স্বাস্থ্য ছিল অপরূপ। এই রোগে—শেষ তিন-চারদিন বিছানায় থাকলেও—বসেই আছেন; সকলের সঙ্গে আলাপ-আলোচনা করে যাচ্ছেন। তিনি নিজেও বললেন, কেন এত ব্যস্ত হচ্ছ শৈলজা? তুমি ব্যস্ত হলেও তো রোগ ব্যস্ত হয়ে চলে যাবে না। ওর ভোগ ও পূর্ণ ভোগ করে তবে যাবে।

সপ্তমীর দিনই সকালবেলা আমায় পুজোর পোশাক বের করে দিয়েছেন। আমরা তখন ভাই বোন তিনজন—আমি বড়, আমার ছোট বোন, তারপর আমার মেজভাই; আমার কনিষ্ঠ সহোদর পাঁচ মাস মাতৃগর্ভে। আমাদের সকলকে পোশাক পরিয়ে ভালো করে দেখেছেন কাকে কেমন মানিয়েছে। রসিকতা করেছেন ঘোর কৃষ্ণবর্ণ রাম চাকরের কোলে আমার ছোট ভাইকে দেখে। মাকে আদেশ করেছেন পোশাকী কাপড় পরতে। পরদিন মহাষ্টমীতে আমাদের বাড়িতে গ্রামের লোকের নিমন্ত্রণ, তার খোঁজ-খবর নিয়েছেন। আমাদের বাড়ির সম্মুখেই চণ্ডীমণ্ডপ—জানালা খুললে খাটে বসেই সব দেখা যায়। তিনি খাট থেকে নেমে জানালার ধারে দাঁড়িয়ে পূর্ণঘট চণ্ডীমণ্ডপে প্রবেশমাত্র প্রণাম করেছেন:—নবপল্লবকে মণ্ডপে স্থাপন করে সপ্ত তীর্থের জলে স্নান করানো দেখেছেন—হুলুধ্বনি দিয়ে পান সুপারি ছিটিয়ে বরণ করে নবপল্লব পূজাবেদীতে স্থাপনার পর তবে আবার বিছানায় শুয়েছেন। সুতরাং তাঁকে খুব বেশি অসুস্থ না ভাববার মতো কারণ অনেক ছিল। বুঝতে কয়েকজন পেরেছিলেন। মা-পিসিমা মনের একটা আকুলতা থেকে বুঝেছিলেন। রাম চাকরও যেন বুঝেছিল। আর বুঝেছিলেন যোগেশদাদা। যোগেশ মজুমদার ছিলেন আমার জ্যাঠামশায়ের নায়েব। তাঁর কথা আগে বলেছি। তাঁর মতো নাড়ীজ্ঞান ক্বচিৎ দেখা যায়। নাড়ী দেখে তিনি বলে দিতেন—এ জ্বরের ভোগ হবে কত দিন। বলতে পারতেন জ্বরের পরিণতি কি হবে। খুব বেশি দিনের কথা নয়, বোধ হয় বৎসর পঁচিশেক আগে, আমাদের ওখানে স্বনামধন্য কয়লা-ব্যবসায়ী শ্রীযুক্ত মুনীন্দ্রনাথ মুখোপাধ্যায়ের একটি ছেলের টাইফয়েড হল। বারো দিনের দিন যোগেশদাদা নাড়ী দেখে এসে বললেন, কলকাতা থেকে ডাক্তার আনবার জন্য লোক গেল। আমি প্রশ্ন করেছিলাম, তুমি কেমন দেখলে যোগেশদা?

—আমি? দাড়িতে হাত বুলিয়ে যোগেশদা ম্লান হাসি হাসলেন।

—কঠিন কিছু?

একটু চুপ করে থেকে বললেন, ভাই, নাড়ীর গতি আমি যতটুকু বুঝি তাতে আমার মনে হল, রোগটি ব্রহ্মা-বিষ্ণুর আয়ত্তের বাইরে। তবে শিব সব পারেন। মৃত্যু একমাত্র তাঁর আয়ত্তাধীন।

তারপর বলে দিলেন—আঠারো দিন কি বাইশ দিন। তার পূর্বে বোধ হয় একটি অঙ্গ পঙ্গু হয়ে যাবে।

সে অসুখে চিকিৎসার জন্য গিয়েছিলেন কলকাতার বর্তমান চিকিৎসা-জগতের অন্যতম শ্রেষ্ঠ চিকিৎসক। পাঁচ-ছ দিন তিনি ছিলেন, প্রাণপণে চিকিৎসা-বিজ্ঞানের দিক থেকে যা করবার করেছিলেন। অবশ্য তিনিও আশা প্রকাশ করেননি। কিন্তু

তাঁর কর্তব্য তিনি করেছিলেন। প্রায় অক্ষরে অক্ষরে যোগেশদাদার নাড়ী-পরীক্ষার ভবিষ্যদ্বাণী বাস্তবে পরিণত হয়েছিল। চিকিৎসা তিনি করতেন না, শুধু ওই নাড়ীজ্ঞান আয়ত্ত করেছিলেন আশ্চর্য সাধনায়। আজ পেনিসিলিন-স্টেপটোমাইসিনের যুগে যোগেশদাদার নাড়ীজ্ঞান অনেকটা বিভ্রান্ত হত এ-কথা ঠিক, কিন্তু তাঁর একটা কথা লেখবার সময়েও আমার কানের কাছে যেন বাজছে। ঐ সময়েই তিনি বলেছিলেন, ভাই, সাধারণ-রোগের নাড়ী আর আর মৃত্যু-রোগের নাড়ীতে পার্থক্য আছে। বুঝা কঠিন, সব সময়ে বুঝতে পারাও যায় না। তবে গভীর মন দিয়ে নাড়ী পরীক্ষা করলে আভাস পাওয়া যায়, বুঝা যায়। সাধারণ-রোগে নাড়ী দেখে এও বলা যায়—ঠিক ঠিক ঔষধ পড়লে এই এই দিনে এই এই উপসর্গের হ্রাস হবে, এই-ভাবে জ্বরত্যাগ হবে। সে বলা কঠিন নয়। রোগের প্রকোপের মাত্রা, ঔষধের শক্তির মাত্রা, এ দুইয়ে যোগ-বিয়োগ করে বেশ বলা যায়। কিন্তু মৃত্যু-ব্যাধিতে ঔষধ কার্যকরী হয় না।

এই যোগেশদাদা বুঝতে পেরেছিলেন। কিন্তু তিনিও এ-কথা বলতে পারেননি। কি করে বলবেন—এই ভেবে তিনি কূলকিনারা পাননি। রাম চাকর সকলকে বলেছিল—আমার কি রকম লাগছে গো। উঁহু, ই ভাল নয়। উঁহু! উঁহু!

সে এক বিচিত্র পরিবেশ! আজও মনে পড়ছে–আমার শিশুচিত্তের সে কী দ্বন্দ্ব! বাইরে দুয়ারের ওপারে আনন্দ-কলরোলের প্রবাহ বয়ে চলেছে, শঙ্খে-ঘণ্টায়-হুলুধ্বনিতে-ঢাকে-ঢোলে-কাঁসিতে-সানাইয়ের সুরে ঘোষণা করে আনন্দ-কলরোল প্রহরে প্রহরে উচ্ছ্বসিত হয়ে উঠছে পরিচ্ছদের বর্ণচ্ছটায়, শরৎ-রৌদ্রের ঝলমলানিতে দেবীমূর্তির সৌন্দর্যে-গাম্ভীর্যে রূপের জোয়ার বয়ে যাচ্ছে। রূপের সঙ্গে গন্ধ মিশেছে—গঙ্গা-যমুনার ধারার মতো। দেবমন্দিরে উঠছে ধূপগন্ধ, ঘৃতদীপের গন্ধ, পরাতের উপরে রাশিকৃত গন্ধপুষ্প—পদ্মফুল এসেছে ডালা ডালা, গন্ধরাজ টগর মালতীর রাশি সাজানো রয়েছে, ওদিকে ঘষা হচ্ছে অগুরু চন্দন। বধূ-কন্যাদের পরিচ্ছদে উঠছে পুষ্পসারের গন্ধ।

সেই চণ্ডীমণ্ডপের গায়েই আমাদের বাড়িটা সেদিন যেন ধনীর দুয়ারে কাঙালিনী মেয়ের মতোই দাঁড়িয়ে ছিল। বাড়ির ভিতরে পূজার আয়োজন চলছে, তবু যেন সেখানকার আকাশ মেঘমলিন, সব যেন স্তব্ধ হতশ্রী, বায়ুরও যেন অভাব ঘটেছিল। বাড়িতে থাকতে আমার শিশুচিত্তের যেন শ্বাস রুদ্ধ হয়ে আসছিল। তবু সেখান থেকে বেরুতে পারছিলাম না। কেউ জোর করে চণ্ডীমণ্ডপে পাঠিয়ে দিলে—সেখানেও থাকতে পারছিলাম না, কঠিন আকর্ষণে বাড়িতে এসে ঢুকেছিলাম।

আমাদের সে-কালের লাভপুর ব্যক্তিত্বে আভিজাত্যে এবং যোগ্যতায় রুচিতে এবং মহার্ঘ্যতায় বাংলাদেশের মহানগরীর রুচিসমৃদ্ধ পল্লীর সঙ্গে তুলনীয় ছিল ; পূজার সময় সেই শোভা ষোলো-কলায় পরিপূর্ণ হত। বিদেশে যাঁরা থাকতেন, তাঁরা প্রতিটি জন ফিরতেন গ্রামে। ষষ্ঠীর দিন রাত্রি পর্যন্ত প্রত্যেকে যেন ফিরতে বাধ্য ছিলেন। না-আসাটা মহা-অপরাধ বলে গণ্য হত। সমাজের কাছে, গ্রামের কাছে, এই শর্তে

যেন দলিল লেখা ছিল। জীবনে সুপ্রতিষ্ঠিত মানুষ যাঁদের বলি, সেদিনের লাভপুরের জীবন-দ্বন্দ্বের মহারথী ও রথী—তেমন মানুষের সংখ্যাই ছিল ষাট-সত্তর জন, এঁদের সঙ্গে আসত পরিজনেরা। একটি পল্লীগ্রামে এমন দেড়শত মানুষের আগমন কম কথা নয়। তাঁরা এসে পুজা-সমারোহের মধ্যে যে উল্লাসের সৃষ্টি করতেন তাতে গ্রামের সকল বিষণ্ণতা সকল মলিনতা নিঃশেষে বিলুপ্ত হয়ে যেত। তাঁরাও যেন দমিত-উল্লাস হয়ে গেলেন। আমার বাবার প্রতিষ্ঠা এবং ব্যক্তিত্বের কথা আগেই বলেছি। এই পুজা-সমারোহের মধ্যে তিনি থাকতেন পুরো-ভাগে। তাঁর কণ্ঠস্বরের উল্লাসকে যেন একটি মহিমা দিত। এবং তাঁর অসুস্থতা ছিল যেন কল্পনার বাইরের ব্যাপার। তিনি যে-অসুখে উঠতে পারেননি, সে-অসুখ তো কম নয়—এই কথাটাই সকলকে উল্লাসের মধ্যেও সচকিত করে দিয়েছিল। একে একে দল বেঁধে তাঁরা আসতে শুরু করলেন দেখতে।

এর মধ্যে বিশেষ করে মনে পড়ছে কয়েক জনকে। ইন্দ্রবাবু উকিল, যোগীবাবু উকিল আর ব্রজ জ্যেঠা-মহাশয়কে। বাবার সমবয়সী—অন্তরঙ্গ বন্ধু তিনজনেই। ইন্দ্রবাবু শুধু লব্ধপ্রতিষ্ঠ উকিলই ছিলেন না—তিনি সে-আমলের সত্যকারের সংস্কৃতিবান মানুষ ছিলেন, পাণ্ডিত্যে-ব্যক্তিত্বে আচারে-ব্যবহারে তিনি ছিলেন বিদ্যাসাগর-ভূদেব-বঙ্কিম-ইন্দ্রনাথের (পঞ্চানন্দ) অনুগামী। সম্ভবত সে-কালে কংগ্রেসের সঙ্গে তাঁর যোগাযোগ ছিল। সপ্তমীর সন্ধ্যায় বাবার রোগশয্যার চারিপাশে মজলিস বসে গেল। আমি উঁকি মারছিলাম। যেতে পারছিলাম না। মনে আছে—ইন্দ্রবাবু আমার গায়ে বীরভূমের বসোয়া বিষ্ণুপুরের সিল্কের পাঞ্জাবি দেখে বলেছিলেন, হরিবাবু, এই জন্য আপনাকে এত ভালোবাসি। এখানে এসে দেখলাম ছোট ছেলেদের গায়ে আগাগোড়াই বিলিতি জামা পোশাক। আপনার ছেলের পরনে দেখছি ফরাসডাঙা ধুতি—দেশি সিল্কের পাঞ্জাবি। ছেলে কাঁদেনি—জরিদার ভেলভেটের পোশাকের জন্যে?

বাবা মৃদু হেসেছিলেন।

এইটুকুই মনে আছে। তারপর আলোচনা চলেছিল অনেকক্ষণ। যোগীবাবু ছিলেন অন্য ধরনের মানুষ। সৎ মানুষ, খাঁটি উকিল। বাবার সুখ-দুঃখের বন্ধু ছিলেন—আমাদের উকিলও ছিলেন। তিনি বসেই ছিলেন চুপ করে।

ব্রজ-জ্যেঠার আসার কথা মনে আছে। আত্মভোলা সরল রসিক মানুষ। গান গাইতে পারতেন। তিনি গান গেয়ে ঘরে ঢুকেছিলেন। শুনেছি, তিনি সিঁড়ি থেকেই গান ধরেছিলেন—

"ও ভাই কানাই, তু ভাই বিনে রাখাল-খেলা হয় না খেলা—
তু ভাই শুয়ে থাকলি ঘরে, চলে যে যায় গোঠের বেলা।"

ঘরে ঢুকে বলেছিলেন, এ কি কাণ্ড ভাই হরাই! মনে মনে কত আঁচ করে গাঁয়ে এলাম—মহামায়ার পুজা, তুমি ভাই অসুখ করে ঘরে পড়ে। শিবরাম! শিবরাম! তারা কালী—কালী তারা! কপালে হাত দিয়েই চমকে উঠে বলেছিলেন, হরি—হরি—হরি! এ যে অনেকটা জ্বর ভাই হরাই!

ব্রজ-জ্যেঠা আমার পিঠে হাত দিয়ে বলেছিলেন, জ্যেঠা, তুমি নাকি পদ্য লিখেছ? আমাদের পাড়ার সদরে দেখি—ছেলের দল দেওয়াল থেকে কাগজ ছিঁড়ছে। আর ঐ পাড়ার শশনের ব্যাটা—কি নাম—আচ্ছা বাহাদুর লেড়কা—এই যে কি-পদ—তার কান ছিঁড়ছে। আমি ছাড়িয়ে দিয়ে বললাম, কান ছিঁড়িস না বাবা, তার আগে বল হল কি? বলে—হরিবাবুর ছেলে তারাশঙ্কর আর চারুবাবুর ছেলে নারাণ পদ্য লিখেছে—তাই ওই কি-পদ—ও এসে টিটকিরি দিয়েছে আমাদের পাড়ার ছেলেদের। তাই ছেলেরা—পদ্য ছিঁড়েই ক্ষ্যান্ত হয়নি, ছোকরার কানও ছিঁড়ে দেবে। আমি বলি—বাবারা, তাতে রাগ কেন? সরকারপাড়ার আমরা সাতপুরুষ জমিদার—কাগজং-কলমং-লিখনং-পঠনং—ও আমাদের বারণং; হায়—হায়—হায়, নইলে পোস্টাপিসে চাকরি পেয়েছি সেই কবে, আজও প্রমোশন হল না রে বাবা! যতবার দরখাস্ত করি, ততবার ওপর থেকে লেখে—'না'। কেন 'নো'? না—দরখাস্তেই এত ভুল যে ওতে প্রমোশন হয় না। আমি বলি, দিস না ব্যাটারা। জমিদারকে প্রমোশন দিতে হলে রাজা করতে হয়, সে তোমাদের হাতে নেই। কই জ্যেঠা, তোমার পদ্য দেখি। ছেঁড়া কাগজটা তো পড়া হয়নি।

হঠাৎ ঘরে ঢুকলেন ডাক্তার এবং আশুদাদা। তাঁদের পিছনে পিসিমা।

ওষুধ খাবার সময় হয়েছে। ডাক্তার দেখবেন। পিসিমা বললেন, সকলেই বলছেন ভালো আছেন দাদা। কিন্তু আমার যে ভালো ঠেকছে না ডাক্তার। তুমি দেখ। ভালো করে দেখ। মুহূর্তে অন্ধকার এল ঘনিয়ে। ইন্দ্রবাবু আমার পিঠে হাত দিয়ে বললেন, ক্ষিদে পায়নি? যাও, মায়ের কাছে যাও।

অকস্মাৎ কাল এসে দাঁড়াল।

তাকে যেন স্বচক্ষে দেখেছিলাম। অষ্টমীর দিনও কেটে গিয়েছিল এমনিভাবেই। মহানবমীর দিন অকস্মাৎ অতর্কিতে সে এসে দাঁড়াল। মনে হচ্ছে তার ঠোঁটের এক কোণে বাবার ঠোঁটের ম্লান হাসি, অন্য কোণে ফুটেছিল বক্র তীক্ষ্ণ হাসি।

মহানবমীর দিন বেলা একটার সময় বাবা মারা গেলেন।

স্পষ্ট মনে পড়ছে, বাবা দশটার সময়ে বললেন—এ ঘর তিনি বদল করবেন। মহানবমীর দিন আমাদের ও-অঞ্চলে পুজো-সমারোহের সর্বোচ্চ লগ্ন। বলি হয় অনেক—ছাগ-মেষ-মহিষ, এবং বলির নিয়ম এক স্থানের পর অন্য স্থানে পর্যায়ক্রমে। গ্রামে সকল পুজো-বাড়ির ঢাক-ঢোল একত্রিত হয়ে বাজতে থাকে, গোটা গ্রামের লোক এক স্থানের পর অন্য স্থানে চলে শোভাযাত্রার মতো।

এই কারণেই বাবা বললেন, এ ঘরে বাজনার শব্দ হবে প্রচণ্ড। একটু দূরের ঘরে যাবেন। ডাক্তার নিষেধ করলেন। কিন্তু তিনি শুনলেন না। দুজনের কাঁধে ভর দিয়ে তিনি হেঁটেই ঘর-বদল করলেন।

বেলা এগারোটা নাগাদ দেখা দিল বিকার। ভুল বকতে আরম্ভ করলেন। তাঁর সে চোখের দৃষ্টি আমার চোখের উপর ভাসছে, রক্তাভ চোখের অস্থির চঞ্চল

অর্থহীন দৃষ্টি ; সে দৃষ্টি কি যেন খুঁজছিল। মনে আছে, ইন্দ্রবাবু উকিল মুখের কাছে বসে প্রশ্ন করলেন, হরিবাবু!

—আঃ! কি?

—কে আমি বল তো? চিনতে পারছ আমাকে?

—হ্যাঁ, হ্যাঁ। তুমি ইন্দ্র।

—কিন্তু এমন কেন করছ?

—সর ইন্দ্র, সর। সরে বস। দেখছ না, বসতে পাচ্ছেন না। দাঁড়িয়ে আছেন।

—কে? কি বলছ?

—ঠিক বলছি। বাবা। আমার বাবা এসেছেন, দাঁড়িয়ে আছেন। আঃ, ইন্দ্র, গুরুজনের সম্মান রাখ। সরে বস, জায়গা দাও। বাবা—আমার বাবা। সরে যাও, সব সরে যাও। শৈল, আসন দে। আসন দে।

কপালের উপর জলপটি, লাল চোখ, অস্থির দৃষ্টি—বাবার চোখ আমার দিকে পড়ল, কিন্তু আমি তাঁর চোখে পড়লাম না।

কে যেন আমায় কোলে তুলে নিয়ে গেল।

তারপর মনে পড়ছে, বাবার শেষনিঃশ্বাস ত্যাগের ছবি। সেই সময় ছুটে এসে পড়েছিলাম।

বিহ্বল হয়ে দেখলাম।

চারদিকের কলরব কান্না—কিছুই আমার দৃষ্টি আকৃষ্ট করতে পারেনি। আমি দেখলাম, সে বিকারের প্রচণ্ডতা—সে অস্থিরতা।

আবার আমাকে কে নিয়ে গেল।

বাবার দৃষ্টি তখন স্থির হয়ে গেছে।

আবার ফিরে এলাম।

জনতা তখন স্তব্ধ। মৌন মূক সব। মা উপুড় হয়ে পড়ে আছেন আপাদমস্তক আবৃত করে ঘরের এক পাশে। বোধ হয় চেতনা ছিল না তখন। পিসিমা পড়ে আছেন। একে একে লোক আসছে, দাঁড়াচ্ছে, আবার চলে যাচ্ছে। শুধু উঠছে পদধ্বনি।

বাবা শুয়ে আছেন। চোখ দুটির পাতা তখন নামিয়ে দিয়েছে কেউ। আমি নেড়েছিলাম বাবার দেহ। ঠাণ্ডা হিম—কঠিন। মুহূর্তে মনে হল, আর ডাকলে সাড়া দেবেন না। ঠাণ্ডা হিম কঠিন হয়ে গেছেন বাবা। স্বচক্ষে মৃত্যু দেখলাম প্রথম। আমিও যেন কেমন হয়ে গেলাম। আতঙ্কিত অভিভূত আমি থরথর করে কাঁপতে লাগলাম।

## ষোলো

আমার কাল সে-কাল আর এ-কালের সন্ধিক্ষণের কাল।

আমার কালের কথা স্মরণ করতে গেলেই মনে পড়ে আমার কালের সে-কালকে। ধরাশায়ী বিশালকায় ঘনপল্লব বনস্পতি। মনে ভেসে ওঠে আমার পিতার শবদেহের

কথা। শালপ্রাংশু মহাভুজ, লোহকপাটের মতো বুক, প্রশস্ত ললাট, ললাটে সারি সারি চিন্তাকুল বলীরেখা। গভীরদৃষ্টি মানুষটির জীবন্ত প্রতিচ্ছবি মনে পড়ে না। মনে পড়ে কঠিন হিমশীতল দেহ, অর্ধনিমীলিত স্থির শূন্যদৃষ্টি চোখ, নিথর হয়ে পড়ে আছেন, ধ্যানস্থ হয়ে গেছেন যেন অনন্তের ধ্যানে। এই আমার সে-কালের ছবি। তাই সে-কালকে শ্রদ্ধা করি, প্রণাম করি, তার মহিমার কাছে আমি নতমস্তক। তার ত্রুটি-বিচ্যুতি অপরাধ, তার স্খলন আমি সবই জানি আমার পৈতৃক চরিত্রের ত্রুটির মতো। আমার বাবা তাঁর দিনপঞ্জীতে তাঁর চরিত্রের কোনো দিক অনুদ্ঘাটিত রাখেননি, এবং সে-দিনলিপি আমাকেই উদ্দেশ করে লিখে গেছেন, সব জানিয়ে গেছেন ; বার বার বলে গেছেন অপরাধের প্রায়শ্চিত্ত করতে, বংশগত ঐতিহ্য-মহিমাকে অক্ষুণ্ণ অটুট রাখতে, অপূর্ণ কামনাকে পরিপূর্ণ করতে। সে ঐতিহ্য, সে মহিমা ব্রাহ্মণের। ধনীর নয়, দরিদ্রের নয়, জমিদারের নয়, প্রজার নয়, মহিমময় মানুষের। যে ত্রুটি জীবনে ছিল, তার প্রায়শ্চিত্ত করতে আদেশ দিয়ে গেছেন। তাই তো শ্রদ্ধা ছাড়া অবজ্ঞা বা ঘৃণা করতে পারি না সে-কালকে। তাই তো বলতে পারি না, সে-কাল ছিল ভ্রান্ত। কোনো ভ্রান্ত জন কি বলে?—অপরাধের প্রায়শ্চিত্ত করো। আমি পারিনি ; হে আমার উত্তরপুরুষ, তুমি করো।

কোনো ঘৃণ্য জন কি বলে?—জীবনে যেটুকু সত্য তাকে জীবন বিনিময়ে রক্ষা করো। হে আমার উত্তরপুরুষ, তোমার উত্তরপুরুষের জন্য এটুকু গচ্ছিত দিয়ে গেলাম তোমার কাছে।

কোনো অতৃপ্ত আত্মকেন্দ্রিক অসুস্থ মানুষ কি বলে?—আমার জীবনে যা পরিপূর্ণ হল না, হে আমার উত্তরপুরুষ, তা যেন তোমার জীবনে পূর্ণ হয়!

আমার কালের অপরার্ধ নূতন-কাল যেন আমার মা।

জ্যোতির্ময়ী—প্রসন্ন।

তিনি বলেন, আঘাতে বিচলিত হয়ো না, ক্লান্ত হয়ো না, পথ চল।

শুচিশুভ্রবস্ত্রাবৃতা মায়ের একটি কথা বলেই শেষ করব।

বাবার মৃত্যুর পরই অকস্মাৎ একদিন অনুভব করলাম—আমি নিঃসহায়, আমি সমগ্র গ্রামে উপেক্ষার পাত্র, করুণার পাত্র। আমার ভবিষ্যৎ অন্ধকার।

শারদীয়া নবমীর দিন আমার বাবা মারা গেলেন। পরদিন বিজয়া-দশমী। তারপর দিন একাদশী। একাদশীর দিন সকালে আমাদের হিন্দুসংসারে একটি অনুষ্ঠান আছে। আজও আছে। বলে 'যাত্রার সাইত'।

সম্ভবত, রামচন্দ্র বিজয়া-দশমীর দিনে রাবণ বধ করে বিজয়যাত্রা শেষ করে পরদিন প্রাতে সভানুষ্ঠান করেছিলেন। পুরস্কৃত করেছিলেন বানর-সৈন্যদের, রাক্ষসদের মার্জনা করেছিলেন, প্রসাদ বিতরণ করেছিলেন। মহাযজ্ঞ শেষে আরম্ভ হয়েছিল নবজীবন। সেই অনুকরণেই বোধ হয় এই প্রথার সৃষ্টি।

সেদিন সকালে শুভসময়ে চণ্ডীমণ্ডপে গৃহস্থকর্তা তাঁর সম্বল নিয়ে বসতেন, আজও নামমাত্র বসেন। সামনে থাকত বাক্স। বাক্সের মধ্যে আধুলি সিকি দুয়ানি

ডবলপয়সা। তখন আনি মুদ্রার সৃষ্টি হয়নি। ডবলপয়সা ছিল তামার এবং আকারে ছিল টাকার মতো বড়। প্রথমেই আমাদের গ্রাম-দেবতা ফুল্লরা দেবীর পুজক পুরোহিত ও গদিয়ান এসে প্রসাদী বিল্বপত্রের মালা গলায় দিয়ে আশীর্বাদ করে দাঁড়াতেন। কর্তা টাকা বা আধুলি বা সিকি দিয়ে প্রণাম করতেন। তারপর দুর্গা-পুজোর পুজক, পুরোহিত, পরিচারক, পাচক, ছেত্তাদার, প্রতিমাগঠনের কারিগর, ডাকসাজের মালাকার, নাপিত, বাদ্যকর, প্রতিমাবিসর্জনের বাহকদল, প্রতিমার চুল যারা তৈরি করে তারা, প্রতিমার নাকের নথ দেয় যারা তারা, আসন-অঙ্গুরী-সরবরাহকারী, ফুলবিল্বপত্র-সরবরাহকারী—সে অনেক-অনেকজন এসে তাদের প্রাপ্য নিয়ে যায়। গ্রামান্তর থেকে লাঠিয়াল আসত, তারা বিসর্জনের মিছিলে রক্ষক হিসেবে থাকত, তারা নিয়ে যেত প্রাপ্য। এর পর আসতেন চিকিৎসক, বৈদ্য, বিষবৈদ্য —অর্থাৎ সাপুড়ে, গো-বৈদ্য, চৌকিদার, দফাদার, কনস্টেবল, পোস্টাপিসের পিওন। মোদক আসত মিষ্টান্ন নিয়ে, মুদী আসত মসলা নিয়ে। জেলে আসত মাছ নিয়ে। তারা কাপড় পেত, টাকা—একটা টাকাও নিয়ে যেত, হিসেবে জমা করত। গ্রামের দাই আসত, রজক আসত, কর্মকার আসত। দু-আনা চার আনা বৃত্তি নিয়ে যেত। বাউল আসত, দরবেশ আসত, ভিক্ষুক আসত, সন্ন্যাসী আসত। সাঁওতালেরা আসত দল বেঁধে, তারা নাচত; বাঁশী মাদল বাজাত, দু-পয়সা চার পয়সা বিদায় পেত আর পেত অন্দরের দুয়ারে আঁচল ভরে মুড়ি খই মুড়কি। এ-সব এই মহাযুদ্ধের আগে পর্যন্ত পেত। এই আসরে এসে বসত গ্রামের শিশু বালক-বালিকার দল। প্রতি আসরে একটি করে পয়সা পেত। এ হল শিশুদের বৃত্তি, এ আজও আছে। এই দিনটিতে ছেলেদের হাত পাততে কোনো বাধা নাই। লক্ষপতির সন্তানেরও নাই। আমি আমার বাবার কাছে প্রতি বার পেতাম একটি করে টাকা। তা ছাড়া সকল আসর ঘুরে পাঁচ ছ-আনা হত। সে-বার যাত্রার সাইতের আসরে আমাকেই বসিয়ে দিলে আমার বাবার শূন্য আসনে। ঠিক বুঝতে পারলাম না ব্যাপারটা। কিছুক্ষণ পরেই হল আমার ছুটি। উঠবার সময় কিন্তু আমার বৃত্তি একটি টাকা নিতে ভুললাম না। আমাকে তখন পাশের আসর থেকে ডাকলেন জ্যাঠামশাই। একটি সিকি বা কিছু যেন দিলেন। ও-পাশ থেকে ডাকলেন হিরণ্যভূষণবাবু। তিনি বোধ হয় আধুলি দিলেন। আমি কিছু বুঝতে পারলাম না এমন অভাবিত সৌভাগ্যের হেতু। একটু উৎসাহিত হয়েই অন্যান্য কর্তাদের আসরে গেলাম স্বাভাবিকভাবেই।

এক স্থানে অভাবিতভাবে সমাদৃত হলাম।

আমাকে একটা টাকা দিলেন। আমি অবাক্ হয়ে গেলাম।

আমার সঙ্গেই ছিল আমার বন্ধু ওই কর্তার ভাগিনেয়। তার হাতে দিলেন তিনি একটি সিকি। কর্তার ভাগিনেয় স্বাভাবিকভাবেই ক্ষুণ্ণ হল। বললে, ওকে টাকা দিলে, আমি সিকি নেব কেন?

কর্তা কঠিন দৃষ্টিতে চেয়ে তাকে বললেন, যাও—যাও, যাও বলছি।

আমি পালিয়ে এলাম। হয়তো ভয়েই এসেছিলাম। মনে হয়তো হয়েছিল যে, আমার টাকাটাও হয়তো ফিরে দিয়ে সিকি নিতে হবে। বাইরে এসে দাঁড়িয়ে রইলাম

বন্ধুর অপেক্ষায়। সে কি পায় দেখব। যাত্রার সাইতে কে কত পায় এ নিয়ে প্রতিযোগিতা হত আমাদের মধ্যে। যে বেশি পেত, সে-ই আপন সৌভাগ্যে স্ফীত হয়ে উঠত।

হঠাৎ কানে এল ভিতর থেকে বন্ধুর কান্নার শব্দ। বন্ধু কাঁদছে। সঙ্গে সঙ্গে কানে এল, কর্তার বাড়ির কোনো কর্মচারী বন্ধুকে বলছে, ছি, কাঁদতে নাই। ছেলেমানুষ, টাকা নিয়ে কি করবে? ওর বাবা মরেছে কিনা—তাই ওকে একটা টাকা দিয়েছেন তোমার মামা। ওর হিংসে করতে নাই, ও নেহাত হতভাগা ছেলে।

সে-দিনের সে-মুহূর্তটি আমার মনের মধ্যে অক্ষয় হয়ে রয়েছে। সে যে কী হয়েছিল—তা বর্ণনা করা আজ সম্ভবপর নয়। শুধু ওই একটা কথা যেন লক্ষ কোটী হয়ে আমার পৃথিবীর আকাশ বাতাস পরিব্যাপ্ত হয়ে বেজে উঠেছিল।

হতভাগা ছেলে! হতভাগা ছেলে! হতভাগা ছেলে!

ছুটতে ছুটতে বাড়ি ফিরে এসেছিলাম।

মা আমার তখনও মাটির প্রতিমার মতো আপাদমস্তক থান কাপড়ে আবৃত করে পড়ে ছিলেন। এসে মায়ের কাছেই শুয়ে পড়েছিলাম। হাতে আর তখন টাকা-পয়সাগুলি সব ছিল না। পড়ে গেছে রাস্তায়।

মা মাথায় গায়ে হাত বুলিয়ে দিয়ে বলেছিলেন, তুমি মস্ত লোক হবে। কেন হবে হতভাগা? দুঃখ করো না। ও তোমাকে তাঁরা ভালোবেসে বলেছেন।

টাকাটি ছিল না, পড়েই গিয়েছিল। বাকি সিকি দুয়ানি আধুলিগুলি মা ভিক্ষার্থীদের দিয়ে দিয়েছিলেন।

এই কারণেই এ-কালে অবজ্ঞা অবহেলা জীবনে যা এসেছে, তাই আমি পথে ফেলে দিয়ে এগিয়ে চলতেই চেষ্টা করেছি আজীবন। আমার কালের যে অংশ আমার সঙ্গে সঙ্গে চলেছে, পালন করেছে আমাকে মায়ের মতো—এ হল তারই শিক্ষা। দীক্ষা আমার কালের সে-কালের কাছে।

অনন্তের ধ্যানে সমাধিস্থ, অর্ধনিমিলিত চক্ষু, হিমশীতল দেহ আমার বাবা আমার কালের অর্ধাঙ্গ—আমার জ্যোতির্ময়ী প্রদীপ্ত-দৃষ্টি শুভ্রবাসপরিহিতা তেজস্বিনী মা আমার কালের অপর অর্ধাঙ্গ; আমার জীবনে আমার কাল সাক্ষাৎ অর্ধনারীশ্বর মূর্তিতে প্রকটিত। তাই আমার সে-কাল আর এ-কালের মধ্যে কোনো দ্বন্দ্ব নাই। চির-কল্যাণের একটি ধারা তার মধ্যে আমি দেখতে পাই। কোনোকালে ওপারে ফুটেছে ফুল—কোনোকালে এ-পারে ফুটেছে ফুল। আমি সকল কালের সকল ফুলের মালা গেঁথেই পরাতে চাই মহাকালের গলায়। ওই অর্ধনারীশ্বর মূর্তি আমার কালের রূপ ভেদ করেই একদা আমাকে দেখা দেবেন। সে-দিন আমার মাল্য-রচনা সমাপ্ত হবে। বলব, নাও আমার মালা। শেষ করে দিলাম মালা-গাঁথার পালা। আমি হারিয়ে যাই তোমার মধ্যে। তোমার জয় হোক—জয় হোক—জয় হোক!

———

## এক

আমার স্বগ্রামবাসী এক প্রৌঢ়ের কৈশোর-স্মৃতি লিখে পাঠিয়েছেন।

শাস্ত্রমতে এগার থেকে পনের বছর পর্যন্ত পাঁচ বছর হল কৈশোর। ষোল বছর বয়স হলেই শাস্ত্রমতে সে যুবক হয়ে যায়। অর্থাৎ বাল্য এবং যৌবনের মধ্যবর্তী কাল হল কৈশোর। ঠিক যেন ভোরবেলার তন্দ্রাচ্ছন্ন কালের মতো কাল। বাইরের পাখির ডাক, ফুলের গন্ধ, বাতাসের স্পর্শ, আলোর আভাস, প্রতিটি ইন্দ্রিয়ে সাড়া তুলে তাকে জাগিয়ে তোলে ধীরে ধীরে। বলে- ওঠ, জাগ, দেখ বাইরের পৃথিবী কত সুন্দর, কত কর্মমুখর, ঘরের কোণ ছেড়ে বাইরে এস। জেগে উঠে বাইরে এসে পথে নামা আর কৈশোর শেষ হয়ে যৌবনের জাগরণ হওয়াও ঠিক এক রকম।

আমাদের স্কুলে সংস্কৃত পড়াতেন হেডপণ্ডিত মশায়। তিনি বলতেন—'বাবা, কৈশোর কাকে বলে জানিস? গরুর বাছুরের শিং ওঠা দেখেছিস? শিং দুটো দেখা দেয় অথচ মাথা ছাড়িয়ে ওঠে না, গুঁতোবার ঠিক শক্তি জন্মায় না অথচ অনবরত সে গুঁতোতে চায়। কৈশোর হল ঠিক তাই।' রসিক লোক ছিলেন তিনি। কিন্তু কথাটা ঠিক বলেছিলেন। ফুল ধরাবার আগে চারাগাছ সতেজ হয়ে বাড়তে শুরু করে। আলোর দিকে মাথা তুলে দাঁড়ায়। গাছের কৈশোর ওই সময়টুকু।

সে হিসাবে আমাদের দেশে কৈশোর আসে শাস্ত্র-নির্দিষ্ট সময়ের পরেও কিছু পরে। অন্ততঃ আমাদের কালে আসত। কালটা ছিল এখন হতে চল্লিশ বছর আগে। দেশে এখন পরাধীনতার শীত ঋতু বর্তমান। রাত্রি ছিল বড়, দিন ছিল ছোট, সূর্যোদয় হত বিলম্বে। চোদ্দ-পনের বছরের আগে তখন নবীনদের মনে ভবিষ্যতের আহ্বান আসত না। তখন ইংরেজি ১৯১১-১২ সাল ; একদিন সে দিনের কথা আমার মনে অনির্বাণ প্রদীপের শিখার মতো অক্ষয় হয়ে আছে, যখন তখন সে স্মৃতি আমার মনে জেগে ওঠে। সেদিন রাত্রি তখন প্রায় বারোটা, হঠাৎ ঘুম ভেঙে গেল বহু মানুষের চীৎকারে। আগুন—আগুন—আগুন!

আমার দেশ বীরভূম জেলার লাভপুর গ্রামে। আমাদের ও অঞ্চলে মাটির দেওয়াল, খড়ের চাল। মাটির দেওয়ালের ঘর পাকাবাড়ির মতো পোক্ত, এক একখানা ঘর একশো-দেড়শো বছর কাটিয়ে দেয়। চাল দেড়ফুট দু' ফুট পুরু করে খড় দিয়ে ছাওয়ানো। চাল কাটামোতে পাকা তালের কড়ি-বর্গা, চাল-কাঠ, তার সঙ্গে দেশী জাম অর্জুন কাঠের কত সযত্ন কারুকার্য করা কাঠ লাগানো থাকে। আগুন লাগলে আগুনের অগ্নিমাদ্য সেরে যায়। খাদ্য শুধু সুস্বাদুই নয়, পরিমাণেও সে পায়

ভূরিভোজন। আমাদের দেশের বসতি অত্যন্ত ঘন, চালে চালে প্রায় ঠেকে থাকে, কলকাতার বাড়ির ছাদের মতো এ-চাল থেকে ও-চাল করে যাওয়া চলে! হনুমানের দল মাঠ থেকে গ্রামের একপ্রান্তে একটা চালে উঠে এ প্রান্তে এসে মাটিতে নেমে গ্রামান্তরে চলে যায়। কাজেই 'আগুন' শব্দ শুনলে গোটা গ্রাম চকিত হয়ে উঠে। আমাদের গ্রামে সমাজ-সেবক-সমিতি নামে একটি সমিতি ছিল, নানা কাজের মধ্যে নেভানোর কাজ ছিল সবচেয়ে বড় কাজগুলির একটি; বালতি ছিল পঁচিশটা। 'আগুন' শব্দ শুনলেই ছেলের দল ছুটে গিয়ে সমিতির বাড়ির দরজায় জমত। সেখান থেকে ছুটত বালতি নিয়ে। নিয়ম ছিল ছেলেরা জল তুলবে, তার চেয়ে বড় যারা তারা সেই জল তুলে ধরবে, আর আগুন-ধরা চালের উপর উঠে সেই জল নিয়ে আগুনের সঙ্গে লড়াই করবে অগ্রবর্তীরা প্রধানেরা। আরও নিয়ম ছিল, ছোটরা গ্রামান্তরে যাবে না। তাদের কাজ গ্রামের গণ্ডীর মধ্যে সীমাবদ্ধ। সেদিন রাতে ঘুম ভেঙে উঠে বাড়ির ছাদে উঠে দেখলাম, আকাশ লাল হয়ে উঠেছে উত্তর দিকে। গ্রাম তখন জেগেছে, পাকা বাড়িগুলিব ছাদে ছাদে কথা চলছে। কোথায় আগুন? বুঝতে পারছি না, বোধহয় মহুগ্রামে! ওঃ, উকো উড়ছে দেখ! দেখেছ! চৈত্রমাস। চাল একেবারে শুকনো হয়ে আছে! ওদিকে আকাশে জ্বলন্ত খড়ের কুটি আগুনের শিখার বেগে হাউইয়ের মতো ছটকে উড়ে আকাশময় ছড়িয়ে জ্বলতে জ্বলতে ভেসে চলেছে। কিছুদূর গিয়ে ঝড়ে পড়েছে। অধিকাংশই আকাশে নিভে যাচ্ছে অবশ্য। কিন্তু জ্বলন্ত অবস্থায় নেমেও আসছে অনেক স্ফুলিঙ্গ। দূর থেকে ভেসে আসছে বিপন্ন মানুষের আর্ত চিৎকার। মহুগ্রাম আমাদের গ্রামের উত্তরে। তখন আমি দিনের বেলা গ্রামান্তরে যেতে পাই, রাত্রে যাবার হুকুম পাইনি। রাত্রে যেতে সাহসও ছিল না তখন। অন্ততঃ এই দিন। এই ক্ষণটির আগে সাহস ছিল না। রাত্রে ওই আকাশের লাল ছটার মুক্তপথ উদ্ভাসিত হয়ে উঠল যেন। সঙ্গে সঙ্গে মানুষের আর্তকলরব আমার মনে যেন একটা অলঙ্ঘনীয় আহ্বান এনে দিল। ডাক সেদিন আমি যেন স্পষ্ট শুনেছিলাম। হঠাৎ বেরিয়ে পড়লাম। ছুটে নীচে নেমে এলাম। পিছনে মা-পিসিমা বিস্মিত শঙ্কিত হয়ে আমায় ডাকলেন, ওরে—ওরে! আমি শুনতে পেয়েছিলাম কিনা মনে নাই, কিন্তু বারেকের জন্য ক্ষণেকের জন্যও দাঁড়াইনি। ছুটেছিলাম ছুটেছিলাম। সমিতির বাড়ির দোরে কখন পেঁচৈছিলাম ঠিক স্মরণ করতে পারি না, তবে গিয়েছিলাম। কারণ মনে পড়েছে গ্রামান্তরে জ্বলন্ত ঘরের সামনে যখন দাঁড়িয়েছিলাম, তখন আমার হাতে বালতি ছিল। তিন-চারখানা ঘরে তখন আগুন লেগেছে। চাষীর গ্রাম। চাষীদের মেয়েরা মাটির হাঁড়ি ভরে জল তুলে আনছে। একটি মেয়ের কাঁধ থেকে একটা জলসুদ্ধ কলসী ফেঁসে পড়ে গেল। আমি তারই হাতে দিলাম বালতিটা। এইটে—এইটেতে আন জল।

খালি হাতে আমি চাইলাম জ্বলন্ত চালের দিকে; চৈত্র মাসের শুকনো খড় জ্বলছে—হাওয়ায় মধ্যে মধ্যে আগুনের শিখা লম্বা হয়ে যেন শুয়ে পড়ছে, মুহূর্তে সামনের খানিকটা খড় জ্বলে উঠছে। আগুন যেন লাল ছুটন্ত ঘোড়ার মতো ছুটে এগিয়ে আসছে। কি যে হল আমার, আমি উঠে পড়লাম মই বেয়ে চালের উপর।

আমার কান দুটো ঝাঁ ঝাঁ করছিল, গরম হয়ে উঠছিল, এই ছুটন্ত জ্বলন্ত লাল ঘোড়াটার মুখের সামনে দাঁড়িয়ে ওকে আঘাত করব, রুখব জলের ধারা ঢেলে। আর টেনে খসিয়ে নেব ওর ছুটন্ত ক্ষুরের সম্মুখের সুগম পথকে, অর্থাৎ ছাড়িয়ে দেব খড় বাঁখারি বাঁশ। ওকে থমকে দাঁড়াতে হবে। কতটা আমি পেরেছিলাম জানি না, তবে সমবেত চেষ্টায় আগুনকে দাঁড়াতে হল থমকে, তারপর নিভল। নিভল যখন, তখন রাত্রি তিনটে। আমার গায়ে অনেক জায়গায় আগুনের আঁচে ফোস্কা পড়েছিল। কেটেও গিয়েছিল কয়েকটা জায়গায়। বাঁশ ছাড়াতে খড় টানতে দড়ি ছিঁড়তে হাত আর পায়ে বেশ আঘাত পেয়েছিলাম। সেই আমার কৈশোর জাগরণ, সেদিন বুঝতে পারিনি—আজ পারি। তবে পরের দিন থেকে আমি যে পাল্টে গিয়েছিলাম এটা অনুভব করতে পারতাম। মনে হত বড় হয়েছি আমি। সত্যই বড় হয়েছি। পদক্ষেপে সেই মনের কথাটুকু যেন ঘোষণা করে চলতাম। আশেপাশের লোকের মৃদু কথাও শুনতে পেতাম—ছেলেটা ডাঁটো হয়ে উঠল দেখতে দেখতে।

তখন পৃথিবী এল তার আহ্বান নিয়ে।

১৯১১-১২ সাল।

তখন বাংলাদেশে ছেলেদের কৈশোরের কল্পনায় সার্থক জীবন ভাবতে গেলেই তিনটি স্বর্ণসিংহাসন ভেসে উঠত। একটিতে আঙুল দেখিয়ে দাঁড়াতেন তেজোদৃপ্ত এক সন্ন্যাসী মাথায় গৈরিক পাগড়ি, গায়ে গেরুয়া আলখাল্লা, আয়ত অদ্ভুত দুটি চোখ। বলতেন—জানিও, জন্ম হইতেই তুমি মহামায়ার উদ্দেশে বলি প্রদত্ত। আত্ম-বলি দিয়া এই সিংহাসনের অধিকারী হও। সে সন্ন্যাসী—বিবেকানন্দ।

আর একটি সিংহাসনের পাশে দাঁড়াতেন, আর এক তেজোদৃপ্ত পুরুষ? মাথায় পাগড়ি, গায়ে চাপকান, দৃঢ়বদ্ধ অদ্ভুত দুটি ঠোঁট, তেমনি ললাট, তীক্ষ্ণ অন্তর্ভেদী দৃষ্টি। তাঁর হাতে লেখনী, কুক্ষিতলে বই। নাম পড়া যেত বইগুলির। কপালকুণ্ডলা, দুর্গেশনন্দিনী, আনন্দমঠ, রাজসিংহ, বিষবৃক্ষ, কৃষ্ণকান্তের উইল, কমলাকান্তের দপ্তর, আরও অনেক—অনেক। এই বইগুলি আমাদের বাড়িতে ছিল, আমি পড়েছিলাম। বাকি বইগুলি তখনও পড়িনি। তিনি বলতেন, আমার পিছনে এস। গান গেয়ে এস পৃথিবীর দেশে দেশে বাংলাদেশের বেদনার গান। বলি ও-সুখের কথায় বাঙালীর অধিকার নাই। কিন্তু দুঃখের কথায় আছে। বঙ্কিমচন্দ্র বলতেন, সার্থক হলে এ সিংহাসনে তুমি বসতে পাবে।

আর একটি সিংহাসনের পাশে দাঁড়িয়ে থাকতেন একটি পনের-ষোল বছরের কিশোর। দেবদূতের মতো কল্পনার জন সে। তার ছবি কখনও দেখিনি, তবে বাউলদের মুখে তার গান শুনেছি।

"বিদায় দে মা ফিরে আসি
হাসি হাসি পরব ফাঁসী দেখবে ভারতবাসী।"

ক্ষুদিরাম আঙুল দেখিয়ে বলতেন, এ সিংহাসনের মূল্য গলায় ফাঁসী পরে দিতে হবে। বন্দেমাতরম্।

এই তখনকার দিন।

হয় বিবেকানন্দের মতো দিগ্বিজয়ী সন্ন্যাসী, নয় বঙ্কিমের আদর্শে সাহিত্যিক, নয় ক্ষুদিরামের আদর্শে শহীদ হওয়াই বাঙালীর ছেলের কৈশোরের স্বপ্ন। আরও ছিল বই কি।

ছিল মর্তের কুশন-আঁটা রুপোর চেয়ার।

মোহনবাগান ছিল। মোহনবাগান সেবার আই. এফ. এ. শীল্ড পেয়েছে। মনে আছে, এগারোজন খেলোয়াড়ের শীল্ড-বল নিয়ে গ্রুপ-ফটোর ব্লক ছাপিয়ে বাংলাদেশের ক্লাবে ক্লাবে পাঠানো হয়েছিল। আমাদের হাফ-ইয়ারলি একজামিন হচ্ছে; পরীক্ষা দিচ্ছি, আমাদের হেডমাস্টার মশাই হঠাৎ এসে সেই ছবিটা আমাকে দেখিয়ে বললেন, দেখ, এরা গোরাদের খেলায় হারিয়ে শীল্ড নিয়েছে। পারবি এমনি খেলতে?

খেলাতেও আমার ঝোঁক ছিল। কি শীত কি গ্রীষ্ম, ছুটির পর বীরভূমের অবাধ প্রান্তরে, খেলার মাঠে বল নিয়ে ছুটতাম, বল যতক্ষণ দেখা যেত ততক্ষণ খেলা চলত। মাত্র দুজন খেলোয়াড়, আমি আর একজন। তাও চলেছে খেলা—ধাঁই—ধাঁই, আমি এদিকে, বীরেশ্বর বলে একটি ছেলে সে ওদিকে। বীরেশ্বর আজও খেলতে পারে বোধ হয়। কালো কষ্টি পাথরের মতো শক্ত শরীর তার। খেলাতেও তেমনি পারদর্শিতা ছিল। সুযোগ পেলে সে বাংলাদেশের একজন খ্যাতনামা খেলোয়াড় হতে পারত। ফুটবল সিজনে নিত্য তার ছবি উঠত কাগজে। আমার সাধ ছিল, আমি হব শিব ভাদুড়ীর মত লেফট আউট।

আরও একটা ছিল গদি-আঁটা চেয়ার। সে ছিল অভিনেতার আসন। শখের থিয়েটারের মারফতে ওই আসনটাকে তুলে ধরা হয়েছিল, নইলে পেশাদারী থিয়েটারে যাবার কথা মনে থাকলেও কেউ উচ্চারণ করতে পারত না। তবে শখের থিয়েটারে নাম কেনার আকাঙ্ক্ষা কিশোর মনের কোণে দাঁড়িয়ে হাতছানি দিত। আমাদের লাভ-পুরের শখের থিয়েটার সত্য সত্যই ভালো থিয়েটার ছিল। পাকা স্টেজ, প্রচুর সাজ-সরঞ্জাম, সত্যকারের অভিনয় প্রতিভা—সবই ছিল। স্বর্গীয় নাট্যকার নির্মলশিব বন্দ্যোপাধ্যায় ছিলেন এই আয়োজনের পুরোধা। তিনি প্রতিভাশালী অভিনেতা ছিলেন। নাটক লিখে, অভিনয় করে, সাহিত্য ও নাট্য চর্চার একটি অপরূপ পাদ-পীঠে পরিণত করেছিলেন আমাদের গ্রামকে। এই প্রসঙ্গে ছোট একটি গল্প বলি। কলকাতা থেকে খাস কলকাত্তাই একদল বরযাত্রী গিয়েছিলেন আমাদের গ্রামে। মেয়ে আমাদের গ্রামের। ধনীর কন্যা এবং সাধের কন্যা। তাই আমাদের শখের রঙ্গমঞ্চ অভিনয়ের ব্যবস্থা করেছিলেন। বরযাত্রীরা হেসে বললেন—রাত্রি জেগে অভিনয় দেখার দায় থেকে অব্যাহতি দিতে হবে। অনেক বিনয়ের পর স্থির হল, এক অঙ্ক দেখবেন। বিবাহ শেষ রাত্রে। বিবাহের পরদিন অভিনয়। সেজন্য থাকতে হল তাঁদের। বিবাহের দিন তাঁরা খেয়েদেয়ে শুয়েছেন, আমি গিয়েছি পান নিয়ে। ঘরে ঢুকতেই শুনলাম, একজন বলছেন—আজ যে যে গোলমাল করে ঘুমোতে দেবে না, কাল তাকে

সমস্ত রাত্রি থিয়েটার দেখার সাজা নিতে হবে। অর্থাৎ ওখানে থিয়েটার দেখা, আর কুইনিন মিক্সচার একটু একটু করে খাওয়া একই রকম ব্যাপার। আমি যত পেলাম লজ্জা তত হল দুঃখ। পরের দিন তাঁরা থিয়েটার দেখতে বসলেন।—গোড়া থেকেই গোল কর না গোল কর না করে গোলমাল শুরু করলেন। অভিনয় আরম্ভ হল। নির্মলশিববাবুর বীররাজা নাটক। সেখানি তখনও পাণ্ডুলিপি, কলকাতার রঙ্গমঞ্চে তখনও অভিনয় হয়নি, ছাপাও হয়নি। প্রথম দৃশ্য অভিনীত হতে হতে কলকাতার বাবুরা ভ্রূ কুঞ্চিত করে চুপ করলেন। নিজেদের মধ্যে গা টেপাটিপি শুরু করলেন। যার অর্থ হল, এ-কি হে! এরকম তো কথা ছিল না। এ যে ধুকড়ির মধ্যে খাসা চাল। একেবারে দাদখানি।

আমাদের গ্রামের একজন রসিক বসে কথাটা শুনেছিলেন। তিনি প্রথম দৃশ্য শেষ হতেই চেঁচিয়ে উঠলেন—গোবিন্দ ভোগ! গোবিন্দ ভোগ! অর্থাৎ দাদখানি চালটা কলকাতার; এখানকার ভালো চাল আমাদের গোবিন্দ ভোগ। কলকাতার বাবুরা রাত্রি তিনটা পর্যন্ত অভিনয় শেষ দেখে তবে উঠেছিলেন।

আমার কৈশোরে এই পাঁচখানি আসনের হাতছানিই আমাকে উতলা করেছিল। দু-এক বছর যেতেই সেবা সমিতির সম্পাদক হলাম। আজও সে স্মৃতি মনে জাগলে ক্ষণিকের জন্যও উদাস হয়ে পড়ে আমার সমস্ত সত্তা। মনে পড়ে সেই সেই পুণ্য সাধনার স্বাদ। মনে পড়ে, যে পীড়িতের, যে আর্তের সেবা করতাম,—তার চোখের সে দৃষ্টি, যে দৃষ্টিতে থাকত বিধাতার সস্নেহ আশীর্বাদ। একবার কলেরা মহামারীর আকারে আমাদের অঞ্চলে দেখা দিয়েছিল। কলকাতা থেকে স্বাস্থ্য বিভাগের বড় কর্তা বেণ্টলি সাহেব গিয়েছিলেন একদল ভলোণ্টিয়ার নিয়ে। তখন আমি ছেলেদের নিয়ে কাজ করে যাচ্ছি। বেণ্টলি সাহেব আমাকে তাঁর নিজের ওয়াটার প্রুফটি উপহার দিয়েছিলেন। আমার উপন্যাস ধাত্রীদেবতার মধ্যে এই মহামারীর এবং আমার সে-সময়ের ভাব ফুটে উঠেছে।

সঙ্গে সঙ্গে চলত সাহিত্য সাধনা। লিখতাম কবিতাই বেশী। নাটকও লিখতাম। এবং ছাদের উপর সিন হিসেবে নানা রঙের গায়ের র‍্যাপার টাঙিয়ে অভিনয় করতাম। পরবর্তী জীবনে অভিনয় করেছি। অভিনয়ের জন্য সুখ্যাতি পেয়েছি। নিজের রোগা চেহারার জন্য রঙ্গমঞ্চে নামতে আজ লজ্জা পাই, নইলে হয় তো রঙ্গ-মঞ্চে অন্ততঃ এখানকার শখের অভিনয়ে অভিনয় করতাম। কিছুদিন আগে সাহিত্যিকেরা রবীন্দ্রস্মৃতি সমিতির তরফ থেকে অভিনয় করেছিলেন। তাঁদের জেদে শেষ পর্যন্ত একটি চাকরের ভূমিকা বেছে নিয়েছিলাম। অভিনয় দেখে তারিফ করে আমাদের এক সাহিত্যিক দাদা প্রেক্ষা-গৃহ থেকে হেঁকে বলেছিলেন—কি হলে এমন চাকরটি পাওয়া যায়? বলি ওহে, মাইনে নেবে কত?

তারপর শুরু করেছিলাম গল্প লেখা, উপন্যাস লেখা। তখন আমার বয়স মধ্যযৌবনে। বত্রিশ বছর পার হয়ে গেছে। মধ্যে সাহিত্য-সাধনার একটা দীর্ঘ ছেদের পর।

এই দীর্ঘ ছেদটা শহীদ হবার তপস্যায় কেটেছিল আমার। এ তপস্যা শুরু

হয়েছিল কৈশোরেই। পনের-ষোল বছর বয়সে এসে পড়েছিলাম বিপ্লবী দলের সংস্পর্শে। পুরো বিপ্লবী হইনি তবে তাঁদের জানার সৌভাগ্য হয়েছিল। ম্যাট্রিক পাস করেছিলাম ষোল বছর বয়সে। কলকাতায় সেণ্ট জেভিয়ার্স কলেজে ভর্তি হলাম। কিছুদিন যেতে-না-যেতে দলের সঙ্গে যোগসূত্র স্থাপিত হয়ে গেল। তখন প্রথম মহাযুদ্ধ চলেছে। ওদিকে রবীন্দ্রনাথ নোবেল প্রাইজ পেয়েছেন। রবীন্দ্রনাথের 'এবার ফিরাও মোরে' কবিতাটি ছিল আমার পরম প্রিয়। আমার আত্মার বাণী। কবিতা লিখতাম। বিপ্লবের পথে অগ্রসর হতে মনে মনে বলতাম, "ওরে তুই ওঠ্ আজি, আগুন লেগেছে কোথা?" গান গাইতে পারি না, তবুও তখন গাইতাম—"একলা চল রে।"

এর মধ্যেও কিন্তু মোহনবাগানের খেলা দেখেছি। অনেক কষ্টে অনেক সাহস সঞ্চয় করে ভাদুড়ী ভাই দুজনের—সেকালে বলত ভাদুড়ী ব্রাদার্স; তাদের কাছে দাঁড়িয়ে দেখেছি। মনে আছে, শিব ভাদুড়ীর জামাখানি সন্তর্পণে স্পর্শ করে মনে মনে গভীর আনন্দ পেয়েছিলাম।

এ গল্প আমার ফুটবল খেলার সঙ্গী বীরেশ্বরের কাছে করেছিলাম, অনেক বাড়িয়েও বলেছিলাম। সেদিন আমরা ছিলাম তিনজন, বীরেশ্বর ছাড়া আর একজন, তার নাম কালিদাস দত্ত। শরৎচন্দ্রের শ্রীকান্তের নৌবিহারের মতো আমরা লুকিয়ে নদীর ঘাটে পারাপারের নৌকা খুলে নিয়ে ভেসে চলেছিলাম। কালিদাস হাল ধরেছিল, মধ্যে মধ্যে বুকনি কাটছিল গুরুগম্ভীর ভাষায়, ওটা তার বিলাস ছিল। আজও মনে আছে সে কথাগুলি: হঠাৎ বলে উঠল—সাবধান, দোদুল্যমান। অর্থাৎ নৌকা দুলছে। আমি ভাদুড়ী ভাইদের কথায় বলেছিলাম—এই লম্বা, কালিদাস বলেছিল—লম্বমান! মান দিয়ে কথা বলে বাক্যকে গম্ভীর করত সে। দোদুল্যমান, ঝোঝুল্যমান, রোরুদ্যমান, প্রকম্পমান, শেষ পর্যন্ত বোধুর্ক্যমান ছোছুট্যমান পর্যন্ত।

তখন পুজোর ছুটি। বাড়ি এসে দেখলাম একজন লোক বসে আছে। লোকটি ছিল সাধারণ ভদ্র আগন্তুকের বেশে পুলিসের লোক। আমাকে অনুসরণ করেই সেখানে গিয়েছিল। বিদেশী বিপন্ন পরিচয়ে আমাদের বাড়িতেই রইল সেদিন। কৈশোরের স্বপ্নভরা মন—তাকে আশ্রয় দিয়ে কত কথা বলেছিলাম মনের আবেগে! তাকে আমার কবিতা শুনিয়েছিলাম। সেবারকার দুর্গাপুজা সম্বন্ধে কবিতা। একটা লাইন আজও মনে আছে—

"মাটির হাতে আর খেলার প্রহরণ
জননী মিছে তুমি ধরো না ধরো না।"

তারিফ তিনি খুব করেছিলেন। কিন্তু কলকাতায় ফিরবামাত্রই আমায় পুলিসে ধরলে, সঙ্গে তিনিই ছিলেন। পূর্ণ লাহিড়ীমশাই ছিলেন, আমার পিতৃবন্ধু, তিনি আমাকে বুঝিয়ে ব্যবস্থা করলেন—বাড়িতে বন্দীত্বের (Home internment)।

শৃঙ্খলিত হল আমার কৈশোর আমার সঙ্গে। তবু সে সেই শিকল টেনে নির্ভয়ে এগিয়ে চলল—এগিয়ে চলল যৌবনের দিকে। ১৯২১-এর দিকে। ১৯২৮-এর দিকে।

১৯২১-এ অসহযোগ আন্দোলন। ১৯২৮ সালে সাহিত্যসাধনাকে আমার জীবন হিসাবে গ্রহণের সূত্রপাত।

কৈশোরের সোনার আসনের স্বপ্ন আজও শেষ হয়নি। কারুরই হয় না। ওই স্বপ্নই চলে। জীবনের শেষ দিন পর্যন্ত চলে। স্বপ্ন চলে, সঙ্গে সঙ্গে আমি চলি, চলি আর নিজেকেই বলি—

"ওরে বিহঙ্গ, ওরে বিহঙ্গ মোর
এমনি অন্ধ বন্ধ করো না পাখা।"

## দুই

ইংরিজি ১৯১১-১২ সাল। আমার বয়স তখন চোদ্দ-পনেরো। ইংরেজি ১৮৯৮ সালে আমার জন্ম।

ওই আগুন লাগা রাত্রে আমার কৈশোর জাগল। বাড়ি ফিরে এলাম পোড়া খড় এবং কাঠের কালি মেখে; গায়ে ফোস্কা পড়েছে, কয়েক জায়গা কেটে গিয়েছে; শেষ রাত্রে তখনও মা-পিসিমা জেগে বসে রয়েছেন আমার জন্যে; আমি এসে তাঁদের সামনে দাঁড়ালাম। আজও স্পষ্ট মনে পড়ছে, চোখের সামনে ভাসছে যেন তাঁদের চোখের বিস্ময় জ্বলজ্বল দৃষ্টি! যেন চারটি উজ্জ্বল দীপশিখা। আমার মনে আত্মপ্রত্যয়, তাঁদের চোখে বিস্ময়। কাপড়ে কালি—সর্বাঙ্গে কালি—দেহের ক্ষত থেকে রক্ত তখনও গড়াচ্ছে; পোড়া জায়গাগুলি কালো হয়ে উঠেছে, তবু তাঁরা আহা-উহু বলে সমবেদনা প্রকাশ করবার মতো ভাষা খুঁজে পেলেন না। চিহ্ন থেকে আগুনের মধ্যে ঝাঁপ দিয়ে পড়ার দুঃসাহসিকতার পরিচয় পেয়েও, শঙ্কা প্রকাশ করে তিরস্কার করতে পারলেন না। আমারও মনে এল না কোন প্রকার অপরাধ-বোধের একবিন্দু সংকোচ। জীবনে নিরপরাধ বা অপরাধের সঙ্গে সংস্রবহীন অসম-সাহসিকতার মধ্যে অন্যায়বোধ নেই কিন্তু অনুশোচনাবোধ আছে। সে বোধ অপরাধবোধের চেয়ে কম পীড়া দেয় না। সে বোধ কোন পীড়া বা লজ্জা দেয়নি সেদিন। বিজয়ী বীরের মতো দাঁড়িয়েছিলাম তাঁদের সম্মুখে। সে রাত্রে স্নান করিনি, সেই কালি মেখেই বাকী রাত্রিটা শুয়েছিলাম।

যে রকম ঘরের ছেলে আমি, এবং তখনও আমাদের দেশে যে ধারা-ধরন প্রচলিত, তাতে এই ভাবে আমার কৈশোরের জাগরণ একটু বিচিত্র। তখনও আমাদের দেশের প্রচলিত ধারায় আমাদের মতো ছেলেরা যাঁরা যুবক তাঁরা নিজের ঘরে আগুন লাগলেও পরিচ্ছন্ন ঢিলেঢালা পোশাক একটু-আধটু এঁটেসেঁটে নিয়ে নিচে দাঁড়িয়ে সাধারণ জনগণকে আগুন নেভাতে হুকুম দেন। যাঁরা নেভাবার কাজে ইতিমধ্যেই রত হয়েছে তাদের নির্দেশ দেন—এই কর, ওই কর! ওইখানে জল দে! জল আন! এই, দাঁড়িয়ে করছিস কি! জল আন! রাখ, গায়ের কাপড় রাখ!

অর্থাৎ জন্মগত অধিকারে অশ্বারোহী বা রথী সেনাপতি তাঁরা, দৈবক্রমে পায়ের

নিচের ঘোড়া মরে গেলে বা রথখানি চূর্ণ-বিচূর্ণ হলে মাটিতে দাঁড়িয়ে তলোয়ার ধরেন না, সেটা মর্যাদায় বাধে। এইটাই হল তখনকার প্রাচীন ধারা-ধরনের ধারাবাহিকতার স্বরূপ এবং সে ধারাবাহিকতা তখনও ক্ষুণ্ণ হয়নি। উনিশশো পাঁচ সাল-এর ছ' সাত বৎসর পূর্বে নূতন এক যুগের সূচনা করেছে। আমরা সেই কালের বালক বলেই বোধ হয় এমনটা সম্ভবপর হল। আরও বোধ হয় একটা কারণ ছিল। বাল্যেই পিতৃহীন হয়েছিলাম, উনিশশো ছ সালে আট বছর বয়সে আমার মাথার উপরের বাবার স্নেহচ্ছায়া তাঁর দেহপাতের সঙ্গেই বিলুপ্ত হয়েছিল। তার ফলে আমাদের লাভপুরের প্রতিষ্ঠাদ্বন্দ্ব-জর্জর সমাজের অনেক জর্জরতা আমাকে আক্রমণ করেছিল। আমাকেও করেছিল, আমাদের বংশের এই আভিজাত্যের ধারাকেও আক্রমণ করেছিল। তখন সামান্য বালকসুলভ চাপল্য অথবা ত্রুটির জন্য আমার উপর বাক্যবাণ বর্ষিত হতে শুরু হয়েছে। অনেক ক্ষেত্রে অকারণেও বাক্যবাণ বর্ষিত হত। এর কতকগুলি আদিম মানুষের রচিত গুহাচিত্রের মতো আমার মনে অক্ষয় হয়ে আছে।

তখন বোধ করি আমার বয়স এগারো কি বারো। ইস্কুলে প্রাইজ ডিস্ট্রিবিউশন হবে, প্রাইজ পাব ক্লাশে দ্বিতীয় স্থান অধিকার করেছি বলে। প্রাইজ উপলক্ষে আবৃত্তি করবার জন্যে আমাকে ও লক্ষ্মীনারায়ণকে দেওয়া হয়েছে স্বর্গীয়া কামিনী রায়ের একলব্য নাটকের খানিকটা অংশ। আমি একলব্য, লক্ষ্মীনারায়ণ দ্রোণ। লক্ষ্মীনারায়ণ বাল্যজীবন-ভাগ্যে আমাদের মধ্যে সর্বাপেক্ষা সৌভাগ্যবান। স্বর্গীয় যাদবলালবাবুর দৌহিত্র, তার মামারাই তখন গ্রামের প্রধান। তার মেজমামা স্বর্গীয় অতুলশিববাবুই তখন ইস্কুলের সেক্রেটারী তাঁর বাপ শ্বশুরকুলের সহায়তায় নিজের উদ্যমকে কল্পনাতীত সার্থকতায় সফল করে তুলেছেন, সে সফলতা তখনও গতিশীল। সফলতা সফলতার দিকে এগিয়ে চলেছে, তার উপর নারায়ণ লেখাপড়াতেও ভালো ছেলে। আমার চেয়ে এক ক্লাশ নিচে পড়ে, ক্লাশের প্রথম ছেলে সে। সমাদরের অজস্রতায় তার জীবন তখন নির্মেঘ শরতাকাশে পূর্ণিমা রাত্রির সূর্যপ্রসাদ-ধন্য পূর্ণচন্দ্রের মতো। স্বভাবেও সে ওই চাঁদের মতো মধুর এবং স্নিগ্ধ। পরিণত বয়সে হিসেব করে দেখেছি, সে হিসেবে মনে হয়েছে যে, বাল্যের ওই সমাদরের অজস্রতাই তার চরিত্রে এ প্রসন্ন মাধুর্য দিয়ে গেছে। থাক সে কথা, যে কথা বলছিলাম তাই বলি। নারাণ ছিল আমার অন্তরঙ্গ বন্ধু; যত প্রীতি তত ঈর্ষ্যা—জীবনের যত মধু তত বিষ তার সবচেয়ে বেশী অংশটা নেয় সে। তার ও দুটোর বেশি অংশ নিই আমি। বিষ পান করেও মোহ ঘোচে না, বাড়ে; আমরা দুজনে ইস্কুলে, ইস্কুলের বাইরে ঘরে বা মাঠে গিয়ে এই আবৃত্তি অভ্যাস করতে শুরু করলাম। এর আগে পর্যন্ত বরাবরই আমরা দুজনে একসঙ্গে আবৃত্তি করেছি। প্রথম বৎসর আমরা দুজনে পাশাপাশি দাঁড়িয়ে সুরে সুর মিলিয়ে হাত জোড় করে একসঙ্গে আবৃত্তি করেছি—

"সকলে দাঁড়াই এস সারি সারি হয়ে,
ম্যাজিস্ট্রেট এসেছেন অদ্য বিদ্যালয়ে।"

তারপর প্রতি বৎসরেই আমরা একসঙ্গে সুরে সুর মিলিয়ে কবিতা আবৃত্তি করেছি এবং সবচেয়ে বেশি প্রশংসা পেয়েছি। এবার প্রথম আমরা নাটকের অংশ আবৃত্তি করব। আমাদের গ্রামে তখন শখের অভিনয়ের খুব সমারোহ। অভিনয় দেখে আমরা আবৃত্তির সূত্র পেয়েছি। আমাদের উৎসাহ স্বাভাবিক ভাবেই প্রবল। দুজনে পরামর্শ করে নিজেদের পোশাক ঠিক করে নিলাম। আমি একলব্য, ব্যাধের ছেলে, তপস্বী। সুতরাং আমি পরব মোটা কাপড় ও গায়ে নেব একখানি চাদর: নারাণ পরবে থান এবং সাদা জামা। এর পর ঠিক হল নারাণ নাট্যসম্প্রদায়ের সাজ-ঘর থেকে দুটি ধনুর্বাণ ও তূণীর নিয়ে আসবে। একথা অবশ্য শিক্ষকদের জানানো হল না। কারণ সে আমল ছিল এমন যে ইস্কুলের ছেলের হাতে খেলার অস্ত্র দেখলেও রাজপুরুষেরা এবং শিক্ষক মহাশয়রা চমকে উঠতেন। এ ক্ষেত্রে রাজপুরুষেরা ছিলেন সূর্য এবং শিক্ষক মহাশয়েরা ছিলেন বালির স্তূপ। স্থির হল, একেবারে আবৃত্তির সময়টিতে আমরা বেঞ্চের তলায় লুকানো যাত্রার দলের ধনুর্বাণ নিয়ে বের হব। তাই-ই হলাম। শুধু মিলল না এক জায়গায়, দেখলাম নারাণ কোট-প্যাণ্ট এবং পাগড়ি পরে এসেছে। নারাণ ক্ষুণ্ণ মনেই বললে—মামারা বললেন, এই পরে যাও। যাই হোক—প্রথমেই আমি একলব্য হিসেবে চাদর গায়ে তীর-ধনুক হাতে সভামণ্ডপের ছোট আঙিনার মতো স্থানটুকুতে এসে হাঁটুগেড়ে বসলাম। তারপর নারাণ এল; তারও পিঠে ধনুর্বাণ। আরম্ভ হল আবৃত্তি। নিস্তব্ধ সভামণ্ডপ। এগারো-বারো বছরের দুটি ছেলের পক্ষে এমন প্রাণবন্ত আবৃত্তি সত্যই বিস্ময়ের কথা। আবৃত্তি শেষ হল। সভামণ্ডপ হাততালিতে এবং প্রশংসাগুঞ্জনে ভরে গেল। ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেট ছিলেন একজন প্রবীণ বাঙালী। আমি তখন ক্লাশে দ্বিতীয় হওয়ার গৌরবে পুরস্কার নেবার জন্য গিয়ে নমস্কার করে দাঁড়ালাম। তখন তিনি স্মিতমুখে বললেন—তুমি তো একলব্য। প্রাণটা ভরে উঠল। কিন্তু কিছুক্ষণ পরেই এমন নিষ্ঠুর আঘাত পেলাম এই কৃতিত্বের অপরাধে যে, সে কথা মনে হলেই সমস্ত শরীরটা আমার আজও কুঁকড়ে ওঠে। অনুষ্ঠান শেষ হতেই সভামণ্ডপ থেকে বেরিয়ে আরও বহুজনের সপ্রশংস অভিনন্দনে অভিনন্দিত হব—এই প্রত্যাশায় ইস্কুলের বারান্দায় ইচ্ছে করেই দাঁড়িয়েছিলাম। আমাদের গ্রামের থিয়েটারের অভিনেতা যুবক-বৃন্দের দু-তিন জন এসে আমাকে বললেন—বলিহারি, বলিহারি, একেবারে জাত-ময়নার মতো বুলি বললে হে!

একজন বললেন—বাস-বাস। এইবার ইস্তফা দাও ইস্কুলে। ঢুকে পড় থিয়েটারে। আমরা আর ছেলে খুঁজে ফিরতে পারছি না!

একজন বললেন—এই জায়গাটা যদি আরও একটু ফিলিং দিয়ে বলতে পারতে! যিনি থিয়েটারে ঢুকতে বলেছিলেন তিনি বললেন—'ও সব ঠিক হয়ে যাবে। ফিলিংসের ওষুধ খাইয়ে দোব।' দেখিয়েছিলেন ওষুধ খাওয়াটা ভঙ্গি করে। ওটা মদ!

আমার চোখে জল এল, মনে হল ধরিত্রী দ্বিধা হলে তার মধ্যে লাফ দিয়ে পড়ি। এখানে শেষ নয়। প্রাইজের ছুটির পর ইস্কুল খুলতেই প্রথম ঘণ্টাতেই

কেষ্ট চাকর এসে ডেকে নিয়ে গেল লাইব্রেরিতে। সেখানে হেডমাস্টার মশায় মুখ লাল করে বসে আছেন। নারাণও এল। কঠোর কণ্ঠে প্রশ্ন এল—ধনুর্বাণ নিয়ে গিয়েছিলে কেন?

You? Why?

চুপ করে রইলাম।

আবার প্রশ্ন হল—কেন? কেন? কেন? You?

এবার বললাম—একলব্য ধনুর্বিদ্যাই শিখছিল—

What? What? আমাকে শিক্ষা দিবি? You ইঁচড়পাকা! এ তোর বুদ্ধি! তোর! আমি আন্দাজ করেছিলাম। Yes! লাভপুরের ছেলে যে লেখাপড়া ছাড়বি, থিয়েটার করবি, উচ্ছন্নে যাবি, তোর তো পথ সাফা, বাবা মরে গেছে, সিধে রাস্তায় ঘোড়া হাঁকিয়ে চলে যাবি অধঃপাতে।

এইখানে নারাণ খালাস পেয়ে গেল। সবটা ঘাড়ে পড়ল আমার। অপরাধটা শুধু থিয়েটারের অনুকরণ করার জন্য নয়—অপরাধটা গুরুতর হয়ে উঠেছে অন্যখানে, ডিস্ট্রিক্ট ম্যাজিস্ট্রেটের সামনে এই খেলার তীর-ধনুক নিয়ে বেরিয়ে Arms Act-এ অপরাধী সাব্যস্ত হয়েছি। কালটা তখন ১৯১৯-২০ সাল। আলিপুর বোমার মামলার পরও কয়েকটা মামলা হয়েছে। ১৯০৫ সালের ৩০শে আশ্বিন যে নবজীবনের জোয়ার এসেছিল—সে তার প্রথম আঘাতে যতটুকু ভাঙাচোরা করবার ভেঙেচুরে যতটুকু সঞ্জীবনী ঢেলে দেবার ঢেলে দিয়ে আবার একবার সরে গেছে। ভাঁটা পড়েছে। রাজশক্তি দুর্যোগের মেঘমুক্ত হয়ে তীব্র কিরণসম্পাতে মাটির শুষে নেওয়া সঞ্জীবন রস টেনে নিচ্ছেন। লাভপুরে ক্রিয়ার প্রতিক্রিয়া শুরু হয়ে গেছে। এবং শুরু হয়েছে বেশ প্রবলভাবেই। এর জন্য স্থানীয় প্রধান স্বর্গীয় যাদবলাল-বাবুর উত্তরাধিকারীরা সহযোগিতা করছেন। যাদবলালবাবুর মেজ ছেলে—স্বর্গীয় অতুলশিববাবু তখন প্রেসিডেন্ট পঞ্চায়েত এবং অনারারী ম্যাজিস্ট্রেট; ভবিষ্যতে আরও অনেক রাজসম্মানের প্রত্যাশী! তাঁরা অহরহই শঙ্কিত থাকেন লাভপুরে কোথায় কখন একটি রাজদ্রোহসূচক বাক্য উচ্চারিত হয় এবং তার ধ্বনি গিয়ে পৌঁছয় শিউড়ি সদর শহরে। কেউ যদি 'বন্দনা' শব্দটি উচ্চারণ করতে যায়—তবে 'বন্দ' পর্যন্ত বলতে-না-বলতে হাঁ-হাঁ করে ওঠেন—পাছে ওটা 'বন্দে মাতরমে' গিয়ে দাঁড়ায়। ভয় তাঁদের অপরিমিত। অন্যথায় তাঁরা আন্তরিকভাবে বিরোধী নিশ্চয় ছিলেন না। কারণ স্বদেশী কাপড়ের দোকান তাঁরাই করেছিলেন এখানে, যাতে করে এ অঞ্চলের লোকে স্বদেশী কাপড় পরতে পারে। অতুলশিববাবু হেডমাস্টার মশায়ের অন্তরঙ্গ ছিলেন। দুজনের ধারণা ছিল ইংরেজ অজেয়। এই কারণেই তাঁদের ভয় ছিল মাত্রাতিরিক্ত। ইংরাজের গুণের প্রতি শ্রদ্ধার চেয়ে ইংরাজের পুলিশী-শাসনের ভয়ঙ্করত্বই ছিল তাঁদের কাছে বড় কথা। আমাদের গ্রামে যে শখের নাট্যসম্প্রদায় স্থাপিত হয়েছিল ১৯০৫ সালে তার নাম দেওয়া হয়েছিল—বন্দে-মাতরম্ থিয়েটার। যে গ্রন্থাগার স্থাপিত হয়েছিল—তারও নাম হয়েছিল—বন্দে-মাতরম্ লাইব্রেরি। প্রতিক্রিয়া আরম্ভ হতেই ড্রপসিনে লেখা বন্দেমাতরম্ শব্দটি

জল-সাবান দিয়ে মুছে তখন সেখানে লেখা হয়েছে 'অন্নপূর্ণা'। লাইব্রেরির রবার স্ট্যাম্প মারা বইগুলিতে সযত্নে কালি দিয়ে বন্দেমাতরম্ শব্দটি কাটা হয়েছে। ছেলেদের একটি লাঠিখেলার আখড়া হয়েছিল—একবার পুলিস তদন্ত হতেই আখড়াটি উঠে গেছে। সুতরাং ভীতু স্বভাবের হেডমাস্টার মশায়ের আমাকে Arms Act-এ ফেলা হয় তো স্বাভাবিকই ছিল। কিন্তু আমার সে বুঝবার বয়স হয়নি এবং 'বাবা মরে গেছে, ঘোড়া হাঁকিয়ে অধঃপাতে যাবি' কথাটির মধ্যে মর্মান্তিক বেদনাদায়ক শ্লেষ ছিল, তাই সেদিন আমাকে জ্বালায় অস্থির করে তুলেছিল। এর পূর্বে গ্রামের অগ্রজ স্থানীয় যুবকেরা যে শ্লেষ করেছিলেন, তার সঙ্গে এর যোগ ছিল বলেই বোধ করি এতখানি অসহনীয় হয়ে উঠেছিল। সেদিন হেডমাস্টার মশায় অবশ্য মুখে শাসন করেই ছেড়ে দিয়েছিলেন।

আর একটি দৃষ্টান্ত দিই। এই বয়সেই বোধ হয় এই ঘটনার বৎসরখানেক আগে বা পরে পূজার তিন চার দিন পূর্বের ঘটনা। ইস্কুল বন্ধ হয়েছে। চারিদিকে পূজা যেন ফুলের মতো ফুটতে শুরু করেছে, সকালবেলা সেদিন আমরা তিনজনে বেরিয়ে পড়েছি। আমি, দ্বিজপদ আর ষড়ানন। দ্বিজপদর কথা 'আমার কালের কথা'য় বলেছি। দ্বিজপদ জীবনে অন্ধকারের মুখে ধাবমান একটি প্রচণ্ড গতিশীল উল্কা। মধ্যে মধ্যে আমার শক্তির আকর্ষণে এসে কয়েক ঘণ্টা বা কয়েক দিনের জন্য আমাকে প্রদক্ষিণ করে ঘুরত। তারপর আবার চলে যেত। ষড়ানন আমাদের গ্রামের ছেলে নয়, তার বাড়ি সিউড়ির উত্তরে। তার মা এসেছিলেন আমাদের বাড়িতে পাচিকার কর্ম নিয়ে। বিধবার একটি সন্তান। লেখাপড়া শেখেনি, শিখেছে মাছ ধরতে। শিখেছে সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত ঘুরে বেড়াতে। আমাদের বাড়িতে আসার পর তাকে ইস্কুলে ভর্তি করে দেওয়া হয়েছিল, কিন্তু ইস্কুল বা ষড়ানন পরস্পরে কেউ কাউকে সহ্য করতে পারেনি। ইস্কুলের ছুটি, বাড়ির প্রাইভেট মাস্টারমশাইও দেশে গিয়েছেন, আমরা তিনজনে শরৎ প্রভাতে প্রসন্ন আলোর মধ্যে সেদিন কেমন করে মিলিত হয়েছিলাম মনে নেই, তবে হয়েছিলাম, এবং ছুটির আনন্দে ছুটে বেরিয়ে গেলাম গ্রাম থেকে। আমার মনে একটি অজ্ঞাত আকর্ষণ ছিল পশ্চিম দিকে। গ্রাম থেকে পশ্চিম মুখে বেরিয়ে গিয়েছে ডিস্ট্রিক্ট বোর্ডের রাস্তা, লুপলাইনের আমদপুর স্টেশন। সেবার আমার মেজমামা পূজায় আমাদের বাড়ি আসবেন। তিনি তখন কলকাতায় পড়েন। কলেজ বন্ধ হলেই আসবেন কথা ছিল। তিনিই নিয়ে আসবেন আমার পূজার নূতন গরদের জামা, নূতন জুতো, সবচেয়ে বড় আকর্ষণ ছিল একখানি বাঁধানো একসারসাইজ বুক। তখন আমার গোপন সাহিত্যচর্চা শুরু হয়েছে। বাড়িতেই একজন সঙ্গী পেয়েছি। নারাণও একজন সঙ্গী, সে ছাড়াও ইনি আর একজন, এসেছেন অত্যন্ত আকস্মিকভাবে। আমাদের বাড়িতে নায়েব হয়ে এলেন কালীশরণ চক্রবর্তী। পাশের গ্রাম দোনাইপুরে বাড়ি ; বয়স বোধহয় পঁয়ত্রিশ, লম্বা মানুষ : অম্বলের রোগী, দাড়িগোঁফওয়ালা লোকটির সঙ্গে ভারি মিল হয়ে গেল আমার। আমার কবিতা লেখা দেখে তিনিও আমার সাথীর মতো, সমবয়সীর মতো বললেন—আমিও পারি লিখতে!

